वेदेन्ति, न च पुन काल करोन्ति याव सान त पापक कर्म व्यन्तीकृत न भवति। कस्य कर्मस्य विपाकतो तत्र सत्वा उपपद्यन्ति? येहि इध रन्ध्रेषु वा गुप्तीषु वा कारासु वा बन्धेषु वा साहिकाना वा किंपुरुषकाना वा उन्दुरुणा वा बिडालाना वा अजगराणा वा विले धूप कृत्वा द्वारा रक्षिता भवन्ति मधुकरा वा धूमेन बाधिता भवन्ति, तस्य कर्मस्य विपाकतो तत्र सत्वा उपपद्यन्ति। एव खलु पुन विविधाना पापकाना अकुशलाना कर्मणा विपाकातो तत्र सत्वा उपपद्यन्ति। एव खलु पुन आधिपतेयमात्रमेत तत्रोपपत्ते। तत्रोपपन्ना अन्येषा पि विस्तर। केनेद काल-सूत्र। तत्र नैरयिकान् निरयपाला आर्द्रचर्मे वा वर्जेत्वा कालसूत्रकेन तक्षन्ति तेनैव कालसूत्रनिरयो यथावर्तव्यो। (२१) सघातो नाम। सो नरको पर्व-तान्तरिकसम्थितो आयसो आदीप्तसप्रज्वलितो सज्योतिभूतो अनेकानि योजन-शतानि आयतो। तत्र तेषा नैरयिकाना निरयपाला आयुधहस्ता उद्देशेन्ति। ते दानि भीता त पर्वतान्तरिक प्रविशन्ति। तेषा दानि पुरतोऽग्नि प्रादुर्भूतो। ते दानि भीता प्रतिनिवर्तन्ति। तेषा दानि पृष्ठतोऽग्नि प्रादुर्भवति। ते दानि

---

পাপক কর্ম বিশেষভাবে ক্ষয় প্রাপ্ত না হইতেছে। কোন কর্মের বিপাকহেতু সেখানে সত্ত্বগণ উৎপন্ন হইতেছে? ইহলোকে যাহারা রন্ধ্রে গর্তে বা গুপ্তস্থানে কারাতে ও বন্ধনস্থানে সাহিক (নামক পশু) কিংপুরুষ বা কিন্নর উন্দুর (ইঁদুর) বিড়াল ও অজগরের বিলের বা গর্তের (মুখে) ধূম জ্বালাইয়া দ্বার বন্ধ করে এবং ধূমদ্বারা মধুকরগণের বাধা বা শ্বাসরোধ উৎপাদন করে তাহারা (সেই সত্ত্বেরা) সেই কর্মের বিপাকহেতু সেখানে উৎপন্ন হয়। এইভাবে কিন্তু বিবিধ পাপক ও অকুশল কর্মের বিপাকহেতু সেই সত্ত্বেরা সেখানে উৎপন্ন হয়। এইভাবেই কিন্তু ইহা (কর্মবিপাক) সেখানে তাহাদের উৎপত্তিবিষয়ে আধিপত্যমাত্র বা প্রভাববিশিষ্ট কারণমাত্র হইয়া দাঁড়ায়। সেখানে উৎপন্ন হইয়া অন্য সকলেরও (বিস্তৃত বর্ণনা বুঝিতে হইবে)। এই (নরকের) নাম কি কারণে কালসূত্র হইল? সেখানে নিরয়পালগণ আর্দ্র বা হরিতবর্ণ বৃক্ষসমূহ ত্যাগ করিয়া আসিয়া সেই নিরয়বাসীদিগকে কাল বা কৃষ্ণবর্ণের সূত্রদ্বারা চিহ্নিত করিয়া তক্ষিত বা কর্তিত করে বলিয়া এই নিরয়ের নাম কালসূত্র যথার্থভাবে করা হইল।

(২১) 'সংঘাত'-নামক (নরক বর্ণিত হইতেছে)। সেই নরক (দুই) পর্বতের মধ্যের মধ্যস্থানে সংস্থিত এবং ইহা লৌহময় আদীপ্ত সংপ্রজ্বলিত ও সজ্যোতির্ভূত অবস্থায় অনেক শত যোজন পর্যন্ত আয়ত বা দীর্ঘ হইয়া রহিয়াছে। সেখানে সেই নিরয়বাসীদিগকে হস্তে আয়ুধধারী নিরয়পালেরা পথ দেখাইয়া দিতেছে। তখন তাহারা ভীত হইয়া সেই পর্বত(দ্বয়ের) মধ্যে প্রবেশ করে। তখন তাহাদের সম্মুখে অগ্নি প্রাদুর্ভূত হয়। তাহারা তখন ভীত হইয়া প্রতিনিবৃত্ত হয়। তখন তাহাদের পৃষ্ঠভাগে অগ্নি প্রাদুর্ভূত হয়। তখন সেই শৈলগুলি পরস্পরের দিকে সমাগত হইতে

शैला: परस्परं समागच्छन्ति। तेषु दानि आगच्छन्तेषु शब्दं करोन्ति एता-गच्छन्ति एतागच्छन्तीति। ते समागता यथा इक्षु एवं पीडयन्ति। ते दानि शैला वैहायसमभ्युद्गच्छन्ति। ते तेषां हेष्टा अनुप्रविशन्ति। यदा अनुप्रविष्टा भवन्ति वहूनि प्राणिसहस्राणि ते दानि शैला सन्निविशन्ति यथा इक्षुगण्डा एवं पीडेन्ति लोहितनदीयो प्रस्यन्दन्ति। अस्थिसकलिका: परिवर्ज्यन्ति निर्मान्सा स्नायु-संयुक्ता:। तथाभूता वेदना वेदेन्ति न च पुन: काल करोन्ति याव सानं न तं पापकं कर्मं व्यन्तीकृतं भवति। कस्य कर्मस्य विपाकेन तत्र सत्वा उपपद्यन्ति? येहि इह कीटकमर्दनानि वा कारापितानि भवन्ति तलमर्दनानि वा असिपत्रे वा देवानां तथैवा जीवन्तका एवं प्राणका पत्रयष्टीहि पीडिता भवन्ति लिक्षा वा यूका वा साकुशा वा नखेहि पिच्चिता भवन्ति, तस्य कर्मस्य विपाकेन तत्र सत्वा उपपद्यन्ति। एवं खलु पुन आधिपतेयमात्रमेत तत्रोपपत्ते। (२२) तत्रोपपन्ना अन्येषां पि पापकानामकुशलाना कर्माणा विपाक प्रत्युनुभवन्ति। ता अस्थिसंकलिकायो आयसाहि द्रोणीहि आदीप्ताहि संप्रज्वलिताहि सज्योतिभूताहि आयसेहि मुशलेहि आदीप्तेहि संप्रज्वलितेहि सज्योतिभूतेहि अयोपाते यथा पंच वर्षशतानि भवन्ति।

---

থাকে। তখন সেগুলি সমাগত হইতে থাকিলে, (তাহারা)—"ইহারা আসিল, ইহারা আসিল" এইরূপ বলিয়া শব্দ করিতে থাকে। সমাগত হইয়া সেই (শৈলগুলি) তাহাদিগকে ইক্ষুর ন্যায় পীড়িত করে। তখন (আবার) সেই শৈলগুলি আকাশপথে অভ্যুদ্‌গত হয় (অর্থাৎ উঠিতে থাকে)। তাহারা (সত্ত্বগুলি) তাহাদের (শৈলগুলির) নীচে অনুপ্রবিষ্ট হয়। বহু সহস্র প্রাণী যখন (নীচে) অনুপ্রবিষ্ট হয়, তখন সেই শৈলগুলি (তাহাদের উপর) সন্নিবিষ্ট হইয়া তাহাদিগকে ইক্ষুগণ্ড বা ইক্ষুকাণ্ডের ন্যায় পীড়িত করে এবং লোহিতনদী প্রস্যন্দিত হইতে থাকে। স্তূপীকৃত অস্থির ন্যায় হইলে, মাংসবিহীন ও (কেবল) স্নায়ুসংযুক্ত অবস্থায় (তাহাদিগকে) পরিবর্জিত বা নিক্ষিপ্ত করা হয়। সেই অবস্থা প্রাপ্ত হইয়া (তাহারা) বেদনা অনুভব করে, কিন্তু, তাহারা কাল বা মৃত্যু প্রাপ্ত হয় না, যতক্ষণ তাহাদের সেই পাপক কর্ম বিশেষভাবে ক্ষয় প্রাপ্ত না হয়। কোন্ কর্মের বিপাকহেতু সেখানে সত্ত্বেরা উৎপন্ন হইয়া থাকে? ইহলোকে যাহারা কীটসমূহের মর্দন করাইয়া থাকে অথবা (ভূমির) তল মর্দিত বা খনিত করায় এবং 'অসিপত্র' দেবগণের (সত্ত্বগণের?) ন্যায় জীবন্ত অবস্থায় (যাহারা) প্রাণিবর্গকে পত্রযষ্টিদ্বারা পীড়িত করে, অথবা যাহারা নখদ্বারা লিক্ষা, যূকা (কেশকীট) ও সাংকুশ (জীবভেদ) পেষণ করে, তাহারা (সত্ত্বেরা) সেই কর্মের বিপাকহেতু সেখানে উৎপন্ন হয়। এইভাবে, কিন্তু, ইহা (কর্মবিপাক) সেখানে তাহাদের উৎপত্তিবিষয়ে আধিপত্যমাত্র বা প্রভাববিশিষ্ট কারণমাত্র হইয়া দাঁড়ায়। (২২) সেখানে উৎপন্ন হইয়া তাহারা অন্য অনেক পাপক ও অকুশল কর্মের বিপাক ভোগ করিয়া থাকে। অস্থির স্তূপরূপে তাহারা পাঁচশত বর্ষ পর্যন্ত লৌহময় আদীপ্ত, সংপ্রজ্বলিত ও

ते तथाभूता एव दु खा तीव्रा वेदना वेदयन्ति। कस्य कर्मस्य विपाकेन तत्र सत्वा उपपद्यन्ति? येहि इह जीवन्तका प्राणका शक्तीहि विज्झिना भवन्ति वा गदासिहि बाध्यन्ते वा येहि सप्रज्वलितेहि सजीवानि प्राणकानि व्यापाद्य उदूखले मुशलेहि संक्लिष्टा भवन्ति, तस्य कर्मस्य विपाकतो तत्र सत्वा उपपद्यन्ति। केनैष सघातो ति वुच्चति। तत्र नेरयिका सत्वा सघातमापद्यन्ते, तेनेष निरयो सघातो ति वुच्चति। -------तत्र ते नैरयिका बहूनि प्राणसहस्राणि प्रत्येकप्रत्येक वा घरकेहि ओरुद्धा छिन्नईर्यापथा गच्छन्ति। तेषां हस्ते अग्नि प्रज्वलति। यथा-यथा अग्नि प्रज्वलति तथातथा शब्द करोन्ति। यथायथा अग्निर्निर्वाति तथातथा तुष्णीभवन्ति। ते तथाभूता अधिमात्रा वेदना वेदयन्ति। कस्य कर्मस्य विकावतो तत्र सत्वा उपपद्यन्ति? येहि इह अत्राणा अनभिसरणा कर्मकारापिता भवन्ति गेह-(२३) दाघा वा कृता भवन्ति वनदाघा कृता भवन्ति रन्ध्रेषु वा गुप्तीषु वा कारासु वा बन्धेषु वा साहिकाना वा किंपुरुषाणा वा उन्दुरुणा वा विडालाना वा अजगराणा वा विलेषु अग्नि दत्वा द्वाराणि रक्षितानि भवन्ति मधूनि

---

সজ্যোতির্ভূত দ্রোণীতে লোহময় আদীপ্ত সংপ্রজ্বলিত ও সজ্যোতির্ভূত মুশলদ্বারা (আহত অবস্থায়) যেন লৌহনির্মিত পাত্র বাস করিতে থাকে। এইভাবে তথাভূত তাহারা দুঃখকর তীব্র বেদনা অনুভব করিয়া থাকে। কোন কর্মের বিপাকহেতু সত্ত্বেরা সেখানে উৎপন্ন হয়? ইহলোকে যাহারা জীবন্ত প্রাণীদিগকে শক্তি নামক (আয়ুধ) দ্বারা বিদ্ধ করিয়া থাকে বা গদাদ্বারা বাধিত করে (কষ্ট দেয়) কিংবা যাহারা সংপ্রজ্বলিত মুশলদ্বারা সজীব প্রাণীদিগকে উদূখলে সংক্লিষ্ট করিয়া থাকে সেই কর্মের বিপাকহেতু সেখানে (সেই) সত্ত্বেরা উৎপন্ন হয়। কি কারণে এই নরকের নাম 'সংঘাত' বলিয়া উক্ত হইয়াছে? সেখানে নিরয়গামী সত্ত্বেরা সংঘাত বা একত্রীভাব প্রাপ্ত হয় বলিয়া এই নিরয় বা নরকের নাম 'সংঘাত' বলিয়া উক্ত হইয়াছে। [ রৌরব নামক নরক বর্ণিত হইতেছে ] সেখানে সেই বহু সহস্র নৈরয়িক বা নরকবাসী প্রাণীরা প্রত্যেকে এক-একটি ঘরে অবরুদ্ধ হইয়া তাহাদের ঈর্যাপথ ছিন্ন হওয়ায় (কষ্ট ভোগ) প্রাপ্ত হইতেছে। তাহাদের হস্তে অগ্নি প্রজ্বলিত হইতেছে। যেমন যেমন অগ্নি প্রজ্বলিত হয় তেমন তেমন তাহারা শব্দ উচ্চারণ করে। যথা যথা অগ্নি নিবিয়া যায় তথা তথা তাহারা চুপ করিয়া থাকে। তথাভূত তাহারা অতিমাত্রায় বেদনা অনুভব করে। কোন কর্মের বিপাকহেতু সত্ত্বেরা সেখানে উৎপন্ন হয়? ইহলোকে যাহারা ত্রাণহীন ও আশ্রয়বিহীন লোকদিগকে কর্ম করাইয়া থাকে অথবা যাহারা গৃহদাহ (২৩) বনদাহ করে অথবা যাহারা রন্ধ্রে গর্তগুপ্তিতে বা কারাস্থানে কারাতে ও বন্ধনস্থানে সাহিক(নামক পশুর) কিংপুরুষ উন্দুর (ইঁদুর) বিড়াল ও অজগরের বিলে বা গর্তে অগ্নি প্রদান করিয়া দ্বার রক্ষা করে কিংবা যাহারা মধু ও তাম্বূল অগ্নিদ্বারা বাধিত বা নাশিত করে সেই কর্মের বিপাকহেতু (সেই) সত্ত্বেরা সেখানে

वा ताम्बूलानि वा अग्निना बाधितानि भवन्ति, तस्य कर्मस्य विपाकेन तत्र सत्वा उपपद्यन्ति। एव खलु पुन आधिपतेयमात्रमेत तत्रोपपत्ते । तत्रोपपन्ना अन्येषा पापकानामकुशलाना कर्माणा विपाक प्रत्यनुभवन्ति।

महारौरवो नाम। सो नरको सचितो आयसो आदीप्तो सप्रज्वलितो सज्योतिभूतो अनेकानि योजनशतानि आयतो। तत्र येषा नैरयिकाना निरयपाला मुद्गरहस्ता उद्देशेन्ति। ते दानि भीता अप्येकत्या धावन्ति अप्येकत्या पलायन्ति अप्येकत्या न पलायन्ति अप्येकत्या कुत्रापि अवसक्कन्ति अप्येकत्या न अवसक्वन्ति अप्येकत्या अनुशवय सज्ञापयमाना प्रत्युद्गच्छन्ति। ते दानि नरकपाला कस्य दानि यूय अत्र सज्ञापयमाना प्रत्युद्गच्छथेति ता प्रहरन्ति यथा दधिघटका एव शीर्यन्ति विशीर्यन्ति। ये च धावन्ति ये च न धावन्ति ते तथाभूता दु खा खरा कटुका वेदना वेदेन्ति। कस्य कर्मस्य विपाकेन तत्र सत्वा उपपद्यन्ति? येहि इह (२४) चन्द्रमसूर्याणि आवरित्वान बन्धनानि कृतानि भवन्ति प्रवेशयित्वा ओसिरन्ति एत्थ यूय मा चन्द्रमासूर्य पश्यथ, तस्य कर्मस्य विपाकेन तत्र सत्वा उपपद्यन्ति। कस्य कर्मस्य विपाकतो तेषा सत्वाना शीर्षाणि पिच्चीयन्ति? येहि इह जीवन्तकाना प्राणकाना शीर्षानि पिच्चितानि भवन्ति

---

উৎপন্ন হয়। এইরূপেই কিন্তু ইহা (কর্মবিপাক) সেখানে তাহাদের উৎপত্তিবিষয়ে আধিপত্যমাত্র বা প্রভাববিশিষ্ট কারণমাত্র হইয়া দাঁড়ায়। সেখানে উৎপন্ন হইয়া (তাহারা) অন্য অনেক পাপক ও অকুশল কর্মের বিপাক ভোগ করিয়া থাকে।

মহারৌরব নামক (নরক বর্ণিত হইতেছে)। সঞ্চিত বা ঘনীভূত সেই নরক লৌহময়, আদীপ্ত সংপ্রজ্বলিত ও সজ্যোতির্ভূত এবং ইহা অনেক শত যোজন পর্যন্ত আয়ত বা দীর্ঘ। সেখানে সেই নৈরয়িকদিগকে (নরকবাসীদিগকে) নিরয়পালেরা মুদ্গরহস্ত হইয়া পথপ্রদর্শন করে। তখন তাহারা ভীত হইয়া কেহ কেহ ধাবিত হইতে থাকে আবার কেহ কেহ পলায়ন করিতে থাকে পলায়ন না ও করিতে থাকে কেহ কেহ কোন স্থানে আশ্রয়জন্য সরিয়াও পড়ে না ও সরিয়া পড়ে আবার কেহ কেহ সংজ্ঞাপিত (বা আদিষ্ট হইয়া) যথাসাধ্য প্রত্যুদ্গমনও করিয়া থাকে। তখন সেই নরকপালেরা— কি-কারণে এখন তোমরা এখানে সংজ্ঞাপ্যমান হইয়া প্রত্যুদ্গমন করিতেছ এই বলিয়া—তাহাদিগকে (এমন) প্রহার করিতে থাকে যেন তাহারা দধিঘটিকার ন্যায় শীর্ণ বিশীর্ণ হইয়া যায়। যাহারা ধাবিত হয় ও যাহারা ধাবিত হয় না তাহারা তথাভূত হইয়া খর ও কটুক (তীব্র) দুঃখকর বেদনা ভোগ করিয়া থাকে। কোন কর্মের বিপাকহেতু সত্ত্বেরা সেখানে উৎপন্ন হয়? যাহারা ইহলোকে (২৪) চন্দ্র-সূর্য আবৃত করিয়া বন্ধনশালা নির্মিত করে এবং (লোকদিগকে সেখানে) প্রবেশ করাইয়া (তদগ্রে) অবসৃত হয় (এবং বলে)—'এখানে তোমরা চন্দ্র সূর্য দেখিতে পাইবে না সেই কর্মের বিপাকহেতু তাহারা সেখানে উৎপন্ন হয়। কোন কর্মের বিপাকহেতু

अहीना वृश्चिकाना शतघ्नीना, तस्य कर्मस्य विपाकेन तेषां शीर्षाणि पिच्चीयन्ति । केन तं रौरव ? तत्र ते नैरयिका रोदन्ता न शक्नोति अंबेति वा तातेति वा बान्धवानुपेतु । तेनेद रौरव ति सज्ञित । तपनो निरयो । तत्र ते नैरयिका ओरुद्धा बहूनि प्राणिसहस्राणि तिष्ठन्ति । ते दानि आर्द्रवृक्षे वा वर्जेत्वा खादन्ति । यदा दानि भवन्ति निर्मांसा अस्थिमकलिका ओरुद्धा स्नायुयुक्ता ते दानि संमूर्छित्वा सहवेदना प्रपतन्ति । अथ तेषा कर्मविपाकतो शीतलको वातो उपवायति । तेन तेषा छविमांसलोहितं उपजायति । अथ ते पुरतो प्रवेशेन्ति ते तथाभूता । कस्य कर्मस्य विपाकेन तत्र सत्वा उपपद्यन्ति ? येहि इह अङ्गारका घरा प्रतियत्ता भवन्ति, तेषा भित्तियो लिस्तापत्तियाय (?) भवन्ति जीवन्तका प्राणका तत्रापि वा यर्तरिकाहि प्रशस्ता भवन्ति, तस्य कर्मस्य विपाकेन तत्र सत्वा उपपद्यन्ति । तत्र कस्य कर्मस्य विपाकेन खज्जन्ति ? येहि इह जीवन्तका प्राणका खादापिता भवन्ति सिंहेहि व्याघ्रेहि द्वीपिहि ऋक्षेहि (२५) तरक्षुहि, तस्य

---

সেই সত্ত্বদিগের মস্তকগুলি নিষ্পিষ্ট হইয়া থাকে। যাহারা ইহলোকে সর্প, বৃশ্চিক ও শতঘ্নীর (শতঘাতী বিষকীটবিশেষের) ন্যায় প্রাণীদের জীবন্ত অবস্থায় মস্তক নিষ্পেষণ করিয়া থাকে, সেই কর্মের বিপাকহেতু তাহাদের মস্তক (এখানে) নিষ্পিষ্ট হইয়া থাকে। কি-কারণে এই নরকের নাম 'রৌরব' হইয়া থাকে। সেখানে সেই নিরয়-বাসীরা "হা মাতঃ, হা তাত" বলিয়া রোদন করিয়াও সেই বান্ধবদিগকে সেখানে পায় না। এই কারণে এই নরকের সংজ্ঞা বা নাম 'রৌরব' হইয়া পড়ে। তপন-নামক (নরক বর্ণিত হইতেছে)। বহু সহস্র প্রাণী সেখানে সেইরূপ নরকবাসী হইয়া অবস্থান করিতেছে। আর্দ্র বা হরিদ্বর্ণ বৃক্ষসমূহ ত্যাগ করিয়া আসিয়া তাহারা (শকুনগণ?) তাহাদিগকে খাইতেছে। তারপর যখন তাহারা মাংসবিহীন অবস্থায় অস্থিসমূহরূপে পরিণত হইয়া, কেবল স্নায়ুযুক্ত হইয়া অবরুদ্ধ থাকে, তখন তাহারা সম্যক্ মূর্চ্ছাগত হইয়া সমান-বেদনাবিশিষ্ট হইয়া প্রপতিত হইয়া পড়ে। অনন্তর তাহাদের কর্মের বিপাকহেতু শীতল বায়ু তাহাদের নিকট বহিতে থাকে। সেই জন্য তাহাদের চর্ম, মাংস ও রক্ত উৎপন্ন হয়। অনন্তর তাহারা তথাকৃত অবস্থায় পুরোভাগে প্রবেশিত হয়। কোন্ কর্মের বিপাকহেতু সেখানে সত্ত্বরা উৎপন্ন হয়? যাহারা ইহলোকে অঙ্গারপূর্ণ ঘর প্রস্তুত করে এবং সেগুলির ভিত্তি বা প্রাচীরসমূহ ('লিপ্তাপত্তিয়ায়'—পাঠটি 'লিপ্তাপত্তিয়া' হইতে পারে) পিচ্ছিল প্রস্তুত হইয়া থাকে (অর্থাৎ পিচ্ছিল বা মসৃণ হইয়া থাকে) এবং সেখানে জীবন্ত প্রাণিদিগকে কর্তরিকাদ্বারা কাটা হয়—তাহাদের সেই কর্মের বিপাকহেতু সেখানে সত্ত্বরা উৎপন্ন হয়। সেই কর্মের বিপাকহেতু তাহারা সেখানে খাদিত হইয়া থাকে। ইহলোকে যাহারা জীবন্ত প্রাণীদিগকে সিংহ, ব্যাঘ্র, দীপী (চর্মব্যাঘ্র) ঋক্ষ (ভল্লুক) ও (২৫) তরক্ষু (নেকড়ে চতুষ্পদের, অপর নাম হুণ্ডার) দ্বারা খাওয়াইয়া থাকে তাহাদের সেই কর্মের বিপাকহেতু তাহারা (এখানে)

कर्मस्य विपाकेन खज्जान्ति। कस्य कर्मस्य विपाकतो तेषा शीतको वातो उप-वायति? येहि इध निवापकभोजनानि दत्तानि भवन्ति मृगाणा महिषाणा सूकराणा कुक्कुट्टाना स्थूलमान्सार्थाय वधिष्यामि त्ति, तस्य कर्मस्य विपाकतो तेषा शीतको वातो उपवायति। केनैष तपनो? नैरयिका दह्यन्ति तेनैषो तपनो नाम नरको आयसेहि शूलेहि सन्तप्तेहि समन्ततो हि अनुप्रवारितो। तत्र ते नैरयिका केचि एकशूलेनायुता पच्यन्ति केचि द्विहि केचि यावद्दशहि शूलेहि आयुता पच्यन्ति। यदा दानि एक पार्श्व पक्व भवति विस्तीर्णमथ द्वितीयेन पार्श्वेन। अप्येकत्या नैरयिका अधिमात्रत्वात् पापकानामकुशलाना कर्मणा विपाकतो स्वयमेव अनुपरिवर्तयन्ति। ते तथाभूता अधिमात्रा वेदना वेदयन्ति। कस्य कर्मस्य विपाकतो तत्र सत्वा उपपद्यन्ति? येहि इह जीवशूलिका कारिता भवन्ति एडकायो, ते तस्य कर्मस्य विपाकतो तत्र सत्वा उपपद्यन्ति। एव खलु पुन आधिपतेयमात्रमेत तत्रोपपत्ते। तत्रोपपन्ना अन्येषा पि पापकानामकुशलाना पुन कर्मणा विपाक प्रत्युनुभवन्ति। ------केनैष अवीचि नाम? तस्य पुरस्ति-मातो कुड्डातो अर्चियो पश्चिमे कुड्डे प्रति–(२६)हन्यन्ति, पश्चिमातो कुड्डातो

---

খাদিত হইয়া থাকে। কোন্ কর্মের বিপাকবশতঃ তাহাদের উপর শীতল বায়ু বহিতে থাকে? ইহলোকে যাহারা "মৃগ, মহিষ, শূকর ও কুক্কুটগণকে স্থূলমাংসের প্রয়োজনে বধ করিব" বলিয়া তাহাদিগকে নিবাপক বা শস্যাশষ্পাদি ভোজনদ্রব্য প্রদান করে, তাহাদের সেই কর্মের বিপাকবশতঃ তাহাদের উপর শীতল বায়ু বহিতে থাকে। কি-কারণে এই (নরকের) নাম 'তপন' হইয়াছে? এখানে নৈরয়িকেরা বা নরকবাসীরা দগ্ধ হয় বলিয়া ইহার নাম তপন নরক এবং ইহা লৌহময় সন্তপ্ত শূলসমূহদ্বারা চতুর্দিকে পরিবেষ্টিত। সেখানে সেই নিরয়বাসীদিগের মধ্যে কেহ কেহ একটি শূলে আযুক্ত বা আবিদ্ধ হইয়া পক্ক হইতেছে, কেহ কেহ দুইটি শূলে, কেহ কেহ দশটি পর্যন্ত শূলে আযুক্ত বা আবিদ্ধ হইয়া পক্ক হইতেছে। যখন তাহাদের এক পার্শ্ব পক্ক করা হয়, তখন তাহাদের দ্বিতীয় পার্শ্ব (পাকার্থ) বিস্তৃত করা হইয়া থাকে। কোন কোন নৈরয়িকেরা তাহাদের পাপক ও অকুশল কর্মের অত্যধিকমাত্রায় বিপাকহেতু স্বয়ংই (পার্শ্ব) পরিবর্তন করিয়া থাকে। তথাভূত তাহারা অধিকমাত্রায় বেদনা অনুভব করিয়া থাকে। কোন্ কর্মের বিপাকহেতু সেখানে সত্ত্বেরা উৎপন্ন হয়? ইহলোকে যাহারা এড়কাদিগকে (মেষদিগকে) জীবশূলিকা (অর্থাৎ জীবন্ত অবস্থায় শূলযুক্তা) করায়, তাহাদের সেই কর্মের বিপাকহেতু সেখানে সত্ত্বেরা উৎপন্ন হয়। সেখানে উৎপন্ন হইয়া তাহারা অন্য অনেক পাপক ও অকুশল কর্মের বিপাক ভোগ করিয়া থাকে।

কি-কারণে এই নরকের নাম 'অবীচি' হইয়া থাকে? ইহার পূর্বদিকস্থিত কুড্য বা প্রাচীর হইতে পশ্চিমদিকের কুড্যে যাইয়া অর্চি বা অগ্নিজ্বালাসমূহ প্রতিঘাত করে (২৬), এবং পশ্চিম হইতে পূর্ব কুড্যে, দক্ষিণ হইতে উত্তর কুড্যে ও উত্তর হইতে

अर्चियो पुरस्तिमे कुड्ढे प्रतिहन्यन्ति, दक्षिणातो कुड्डातो अर्चियो उत्तरे कुड्ढे प्रतिहन्यन्ति, उत्तरातो कुड्डातो अर्चियो दक्षिणे कुड्ढे प्रतिहन्यन्ति। भूमिये उत्पत्तिता अर्चियो तले प्रतिहन्यन्ति, तला निपतितायो अर्चियो भूमिये प्रतिहन्यन्ति, सर्वोऽचीहि सो नरको प्रतिबद्धो। तत्र ते नैरयिका बहूनि प्राणसहस्राणि यथा काष्ठानि एव विचित्र पच्यन्ति। ते तथाभूता दु खा तीव्रा खरा कटुका वेदना वेदयन्ति, न चैव तावत् काल करोन्ति यावत् सान न तत् पापक कर्म व्यन्तीकृत भवति। एव त पूर्वे मनष्यभूतेहि अभिसस्कृत अभिसमादियित्वा नियत वेदनीय। एव खलु पुन आधिपतेयमात्रमेत तत्रोपपत्ते। तत्रोपपन्ना अन्येषा पि पापकानामकुशलाना कर्माणा विपाक प्रत्यनुभवन्ति। कस्य कर्मस्य विपाकेन तत्र सत्वा उपपद्यन्ति? ये इह मातृघातका वा भवन्ति पितृघातका वा अर्हन्तघातका वा तथागतस्य वा दुष्टचित्ता रुधिरोत्पादका वा सर्वेषामपि ईदृशानामकुशलाना कर्मपथाना विपाकेन तत्र सत्वा उपपद्यन्ति। एव खलु पुनर्विविधाना पापकानामकुशलाना कर्माणा विपाकेन तत्र सत्वा उपपद्यन्ति। तेनैष अवीचि इति वुच्चति। तत्र ते नैरयिका अवीचि कटुका तीव्रा खरा वेदना वेदयन्ति नो यथान्येषु नरकेषु नरकपाला भीता कर्माणि कारापेन्ति शीतको वातो उपवायति यथा अन्यत्र न एव तत्र। अत्र

---

দক্ষিণ কুড্যে তাহা (অর্চিসমূহ) প্রতিহত হয়। ভূমি হইতে উৎপতিত হইয়া অর্চিসমূহ তলদেশে ও তলদেশ হইতে নিপতিত হইয়া ভূমিতে প্রতিহত হইয়া থাকে। সেইসব অর্চি বা জ্বালাসমূহদ্বারা সেই নরকের সবটা প্রতিবদ্ধ বা বেষ্টিত থাকে। সেখানে সেই নরকবাসী বহু সহস্র প্রাণীরা এইভাবে বিচিত্ররূপে কাষ্ঠের ন্যায় পক্ক হইতে বা জ্বলিতে থাকে। তথাভূত তাহারা দুঃখকর তীব্র খর (কঠিন) ও কটুক বেদনা অনুভব করিয়া থাকে মাত্র কিন্তু তাহারা তখন পর্যন্ত কাল বা মৃত্যু প্রাপ্ত হয় না যতক্ষণ তাহাদের সেই পাপক কর্মের নিঃশেষ অন্ত বা নাশ না হয়। এইভাবে পূর্বজন্মে মনুষ্যভূত তাহাদের অভিসংস্কার (কৃতকর্মের ফল) স্বীকার করিয়া তাহারা নিয়মিতভাবে বেদনা প্রাপ্ত হয়। এইভাবে কিন্তু ইহা (কর্মবিপাক) সেখানে তাহাদের উৎপত্তিবিষয়ে আধিপত্যমাত্র বা প্রভাববিশিষ্ট কারণমাত্র হইয়া দাঁড়ায়। সেখানে উৎপন্ন হইয়া (তাহারা) অন্য অনেক পাপক ও অকুশল কর্মের বিপাক ভোগ করিয়া থাকে। কোন্ কর্মের বিপাকহেতু সেখানে সত্ত্বেরা উৎপন্ন হয়? ইহলোকে যাহারা মাতৃঘাতক বা পিতৃঘাতক বা অর্হন্ত ঘাতক হইয়া থাকে কিংবা তথাগতের প্রতি দুষ্টচিত্ত হইয়া থাকে বা তাঁহার রুধির উৎপাদন করে তাহাদের তাদৃশ সব অকুশল কর্মপথের বিপাকবশতঃ (সেই) সত্ত্বেরা সেখানে উৎপন্ন হইয়া থাকে। এইভাবেই, কিন্তু বিবিধ পাপক ও অকুশলকর্মের বিপাকবশতঃ সেখানে সত্ত্বেরা উৎপন্ন হয়। সেই কারণে এই নরকের নাম 'অবীচি' বলিয়া উক্ত হইয়া থাকে। সেই অবীচিতে সেই নিরয়বাসীরা কটুক তীব্র ও খর বেদনা অনুভব করে অন্য নরকগুলির ন্যায় এখানে নরকপালগণ ভীত

खलु अवीचि महानरके दु खा तीव्रा खरा कटुका वेदना वेदयन्ति, तेनैषो अवीची नाम महानरको।

(२७) इति श्रीमहावस्तु-अवदाने नरकपरिवर्त नाम सूत्र समाप्त।

आयुष्मान् महामौद्गल्यायनो अभीक्ष्ण तिरच्छानचारिका गच्छति। सो पश्यति तिरच्छानयोनीषु सत्वा उपपन्ना विविधा दु खानि प्रत्यनुभवन्तो। आयुष्मा कोलितो स्थविरो चरन्तो तिरच्छानचारिका अद्राक्षीत् तिर्यग्योनिषु सत्वा परमदु खिता शुष्कार्द्राणि तृणानि मुखुल्लोचक परिभुजन्ता शीतोष्णानि च पानीयानि पिबन्ता न च सान माता प्रज्ञायति न पिता न भ्राता न भगिनी न गुरु न गुरुस्थानीयो न मित्रज्ञातिसालोहित। अन्यमन्य खादन्ति अन्यमन्यस्य शोणित पिबन्ति अन्यमन्य घातेन्ति अन्यमन्य विसुभन्ति। ते तमातो तम गच्छन्ति

---

(প্রাণীদিগকে) কর্ম কবায না, অথবা এখানে শীতল বাত বহিতে থাকে না যথা অন্য নবকসমূহে ইহা বহে। এই অবীচি নামক মহানবকে (তাহাবা) দুঃখকব, তীব্র, খব ও কটুক বেদনা অনুভব কবে এবং এই কাবণে এই মহানবকেব নাম 'অবীচী' হইযা থাকে

(২৭) শ্রীমহাবস্তু-অবদানে নবকপবিবর্ত-নামক সূত্র সমাপ্ত।

### তির্যক্ ও প্রেতলোকদর্শন

আযুষ্মান মহামৌদগল্যাযন বহুবাব তির্যক লোকে (অশ্বাদি লোকে) বিচবণে বাহিব হইতেন। তিনি দেখিতেন যে সত্ত্বেবা তির্যকগযোনিতে উৎপন্ন হইযা বিবিধ দুঃখ অনুভব কবিতেছে। তির্যক্ লোকে বিচবণ কবিতে কবিতে আযুষ্মান স্থবিব কোলিত (মহামৌদ্গল্যাযন) দেখিলেন যে তির্যকযোনিতে (উৎপন্ন) সত্ত্বেবা পবম দুঃখ ভোগ কবিযা শুষ্ক ও আর্দ্র তৃণসমূহ মুখদ্বাবা লুণ্ঠন বা কর্তন বা ছেদন কবিযা ভোজন কবিতেছে এবং শীতল ও উষ্ণ পানীয পান কবিতেছে তাহাবা তাহাদেব মাতা ও পিতাকে ভ্রাতা ও ভগিনীকে, গুরু ও গুরুস্থানীয (গুরুতুল্য) গণকে ও মিত্র, জ্ঞাতি ও সলোহিত বা পিতৃমাতৃকুলেব বান্ধবজনদিগকে চিনিতে পাবে না। তাহারা পবস্পবকে খাইতেছে পবস্পবেব শোণিত পান কবিতেছ পবস্পবকে ঘাতিত কবিতেছ, ও পবস্পবকে বিশেষভাবে কষ্ট দিতেছ (বা হিংসা কবিতেছ)। তাহাবা তমঃ বা অন্ধকাব হইতে তমঃ বা অন্ধকাবে যাইতেছ, অপায বা আপদ হইতে অপাযে দুর্গতি হইতে দুর্গতিতে এবং বিনিপাত বা সর্বনাশ হইতে বিনিপাতে যাইতেছে এবং বিবিধ দুঃখসহস্র ভোগ কবিযা অতিকষ্টে তির্যগযোনিতে তাহা সহ্য কবিতেছে। তিনি তির্যগ্যোনিতে সেই মহান্ আদীনব (আস্রব বা ক্লেশ) দেখিযা জেতবনে

अपायतो अपाय गच्छन्ति दुर्गतेहि दुर्गति गच्छन्ति विनिपाततो विनिपात गच्छन्ति विविधान्यपि दु खसहस्राणि प्रत्यनुभवन्ति कृच्छ्रेन तिर्यग्योनिपु उच्छहन्ति। सो त तिर्यग्योनिपु महन्त आदीनव दप्ट्वा जेतवन गत्वा चतुर्णा पर्षाणा विस्तरेणारोचयसि। एव य ते सत्वा तिर्यग्योनिपु उपपन्ना विविधानि दु खानि दु खसहस्राणि प्रत्यनुभवन्ति कृच्छ्रेण तिर्यगयोनिपु उच्छहन्ति। तस्मा ज्ञातव्य प्राप्तव्य (२८) वोद्धव्य अभिसवोद्धव्य कर्तव्य ब्रह्मचर्य न च वा लोके किञ्चित् पाप करणीय ति वदामि।

आयुष्मान् महामौदगल्यायनो अभीक्ष्ण प्रेतचारिका गच्छति। सो पश्यति सत्वा प्रेतलोके उपपन्ना विविधानि दु खसहस्राणि प्रत्यनुभवन्तो। आयुष्मान् कोलितो स्थविरो चरन्तो प्रेतचारिका अद्राक्षीत् प्रेतलोकस्मि प्रेता परमदु खिता महाकाया सूचीमखा सन्निरुद्धकण्ठा सततमभ्यवहरन्ता तृप्ति नाधिगच्छन्ता। किं पुन अकृतपुण्यातो यन किंचित न लभन्ति दुर्वर्णा दुर्दर्शना दुर्गन्धा दुरुपेता अल्पेशाख्या प्रतिकूलदर्शना नग्नका अप्रतिच्छन्ना क्षुतपिपासासमर्पिता उच्चारप्रस्रावखेटसिंहाणिकापुव्वरुधिर सपिपासन्ति। तथा कर्मविपाकतो वातो वायति

---

আসিয়া চারি পরিষদের নিকট বিস্তৃতভাবে তাহা এইরূপ ভাবে বর্ণনা করিয়াছিলেন —এই প্রকার সেই সত্ত্বেরা তির্যগ্যোনিতে উৎপন্ন হইয়া বিবিধ প্রকার দুঃখ সহস্র ভোগ করিয়া পরিকষ্টে তির্যগযোনিতে তাহা সহ্য করিতেছে (বা জীবন ধারণ করিয়া রহিতেছে)। অতএব আমাদিগকে (তত্ত্ব) জানিতে হইবে প্রাপ্ত হইতে হইবে (২৮) ও বুঝিতে হইবে এবং সংবোধি লাভ করিতে হইবে ব্রহ্মচর্যের আচরণ করিতে হইবে এবং এই লোকে কোন পাপ কর্ম করিতে হইবে না—ইহা আমি বলিতেছি।

আয়ুষ্মান্ মহামৌদ্গল্যায়ন সতত প্রেতচারিকা প্রাপ্ত হয়েন অর্থাৎ প্রেত লোকে বিচরণার্থ যাইয়া থাকেন। তিনি প্রেতলোকে উৎপন্ন সত্ত্বদিগকে বিবিধ দুঃখ সহস্র ভোগ করিতে দেখেন। আয়ুষ্মান স্থবির কোলিত প্রেতলোক বিচরণ করিতে থাকিয়া দেখিলেন যে প্রেতলোকে প্রেতগণ পরমদুঃখিত এবং তাহারা মহাকায় হইলেও সূচীমুখ (অর্থাৎ সূচীছিদ্রের মত ক্ষুদ্রাকৃতি মুখবিশিষ্ট) ও সন্নিরুদ্ধ কণ্ঠধারী (সুতরাং) সতত খাইতে থাকিলেও তাহারা তৃপ্তি লাভ করিতে পারে না। কিন্তু তাহারা পুণ্য কর্ম না করার জন্য কোন (ভোজ্য) বস্তুই লাভ করিতে পারে না এবং তাহারা দুর্বর্ণ দুর্দর্শন দুর্গন্ধযুক্ত দূর বা দুর্গন্ধযুক্ত রূপবিশিষ্ট অল্প ঐশ্বর্যশালী প্রতিকূলদর্শনবিশিষ্ট নগ্ন ও (বস্ত্রাভাবে) অনাবৃত অবস্থা প্রাপ্ত হইয়া ক্ষুধা তৃষ্ণার বশীভূত হইয়া উচ্চার (পুরীষ বা বিষ্ঠা) প্রস্রাব খেট (কফ) সিংহাণিকা (সিংঘাণিকা সিকনি বা নাসিকার শ্লেষ্মা) পূয ও রক্ত পান করিয়া থাকে। তাহাদের কর্মবিপাকবশতঃ বায়ু বহিতে থাকিয়া (প্রকাশ করে)—"পানীয় দ্রব্য আছে পানীয়

'अस्ति पानीय ति अस्ति पानीयं ति अस्ति कूरं अस्ति य्वागू ति'। ते तं घोपं श्रुत्वा नदीयो च पर्वता च लंघयित्वा गच्छन्ति 'एत्थ वयं खादिप्यामः, एत्थ वयं भुजिष्यामः, एत्थ वय पिविप्यामो ति'। तथा ते पूर्व आशां कृत्वा निराशा भवन्ति। तेपा 'नास्ति नास्तो'ति वातो वायति, ते त शब्दं श्रुत्वा निराशा तेनैव अवकुब्जा प्रपतन्ति। प्रेती गाथां भापते।

पंचाना वर्पशताना अयं घोपो मया श्रुतं।
पानीय प्रेतलोकस्मिं पश्य याव सुदुर्लभं ॥१॥

(२६) अपरा प्रेती गाथा भापते।

पञ्चाना वर्पशतानामय घोपो मया श्रुतो।
कूरो ति लोके प्रेतस्मिं पश्य याव सुदुर्लभं ॥२॥

अपरा प्रेती गाथां भापते।

पञ्चाना वर्पशतानामयं घोपो मया श्रुत।
य्वागूति प्रेतलोकस्मिं पश्य याव सुदुर्लभ ॥३॥

अपरा प्रेती गाथां भापे।

नदीमुपेन्ति तृपिता सिकता परिवर्तति।
छायामुपेन्ति सन्तप्ता आतपो परिवर्तति ॥४॥

---

দ্রব্য আছে, কূব (অন্ন বা ভাত) আছে, যবাগূ (ভাতেব মণ্ড) আছে", এবং এই ঘোষ বা শব্দ শুনিয়া তাহাবা নদী ও পর্বতসমূহ লঙ্ঘন কবিয়া চলিতে থাকে (এবং বলে)—"আমবা এখন খাইব, ভোজন কবিব ও পান কবিব"। তাহাবা সেইভাবে পূর্বে আশা কবিয়া নিবাশ হইয়া থাকে। বায়ু তখন "নাই-নাই" বলিয়া তাহাদেব নিকট বহিতে থাকে এবং তাহাবা সেই শব্দ শুনিয়া নিবাশ হইয়া তখনই অবকুব্জ বা অবনতাঙ্গ হইয়া পড়িয়া যায়। (কোন) প্রেতী এই গাথা উচ্চাবণ কবিল—

পাঁচ শত বৎসব ধবিয়া এই ঘোষ আমি শুনিয়া আসিতেছি, (কিন্তু), দেখ—প্রেতলোকে পানীয় দ্রব্য কেমন সুদুর্লভ॥ ১॥

(২৯) অপব এক প্রেতী এই গাথা বলিতেছিল—

পাঁচশত বৎসব ধবিয়া এই ঘোষ আমি শুনিয়া আসিতেছি; (কিন্তু,) দেখ—প্রেতলোকে কূব (বা অন্ন) কেমন সুদুর্লভ॥ ২॥

অপরা প্রেতী এই গাথা বলিল—

পাঁচ শত বৎসব ধবিয়া এই ঘোষ আমি শুনিয়া আসিতেছি, (কিন্তু,) দেখ—প্রেতলোকে যবাগূ (ভাতেব মণ্ড) কেমন সুদুর্লভ॥ ৩॥

আব একটি প্রেতী এই গাথা উচ্চাবণ কবিল—

(তাহাবা) তৃষ্ণায় কাতব হইয়া নদীব নিকট যায় কিন্তু (নদী) সিকতা বা বালুকায় পবিবর্তিত হইয়া যায় ('বিক্তিতা' পাঠ ধবিলে—'দেনশূন্য' অর্থ)। (তাহাবা)

अपरा प्रेती गाथां भाषति ।

घिग्जीवितं आजीविषु यमन्तस्मिं (यं सन्तस्मिं) न दामथ ।
विद्यमानेषु भोगेषु प्रदीपं न करोथ व ॥५॥

सो तं प्रेतलोके महन्तं आदीनवं दृष्ट्वा जेतवनमागत्वा चतुर्णां पर्षदानामनेकपर्यायेण विस्तरेणारोचयति। एवं सत्वा प्रेतलोके उपपन्ना विविधानि दुःखसहस्राणि प्रत्यनुभवन्ति। तस्मात् ज्ञातव्यं प्राप्तव्यं बोद्धव्यं अभिसंबोद्धव्यं कर्तव्यं कुशलञ्च कर्तव्य ब्रह्मचर्यं न च वा लोके किंचित् पाप कर्म करणीयं ति वदेमि। स्थविरस्य श्रुत्वा अनेकप्राणसहस्राणि देवमनुष्याणा अमृतं प्रापुणेन्सु।

(३०) आयुष्मान् महामौद्गल्यायनो अभीक्ष्णं असुरचारिका गच्छति। सो पश्यति असुरपुरे असुरा प्रवृद्धमहाकाया उग्रदर्शना व्यापादबहुला असुरेषु च्यवित्वा विनिपातेन्ता। आयुष्मान् कोलितो स्थविरो चरन्तो असुरचारिका-मद्राक्षीत् सुरेषु व्यापादेन सुदुःखितां पंच असुरगणान्। तेषामेवं भवति। वयं हेष्टा उपरि देवा। ततः कुप्यन्ति व्यापद्यन्ति अभिष्यन्दन्ति कोपं च रोष च

---

সন্তপ্ত হইয়া ছায়ায় যায়, কিন্তু, (ছায়া) আতপে বা রৌদ্রে পরিবর্তিত হইয়া যায়॥ ৪॥

অপরা প্রেতী এই গাথা বলিয়াছিল—

আমরা ধিগ্‌জীবন (ব্যর্থ জীবন) যাপন করিয়াছি, যে-হেতু দ্রব্য থাকা সত্ত্বেও তাহা দান করি নাই। ভোগ্যবস্তু বিদ্যমান থাকিলেও, (তাহা দান করিয়া ধর্মের) প্রদীপ জ্বালাই নাই॥ ৫॥

তিনি প্রেতলোকে সেই মহান্ আদীনব (ক্লেশ) দেখিয়া জেতবনে আসিয়া চারিটি পরিষদের নিকট অনেক প্রসঙ্গে (তাহা) বিস্তৃতভাবে বলিয়াছেন—"এইভাবে সত্ত্বগণ প্রেতলোকে উৎপন্ন হইয়া বিবিধ দুঃখসহস্র ভোগ করিয়া থাকে। অতএব, আমাদিগকে (তত্ত্ব) জানিতে হইবে, প্রাপ্ত হইতে হইবে, ও বুঝিতে হইবে, এবং সংবোধি লাভ করিতে হইবে, কুশল কর্ম করিতে হইবে এবং ব্রহ্মচর্যের আচরণ করিতে হইবে এবং এই লোকে কোন পাপকর্ম করিতে হইবে না—ইহাই আমি বলিতেছি"। স্থবির (কোলিতের) উপদেশ শুনিয়া দেব ও মনুষ্যগণের মধ্যে অনেক সহস্র প্রাণী অমৃত প্রাপ্ত হইয়াছিল। (৩০) আয়ুষ্মান্ মহামৌদ্‌গল্যায়ন বহুবার অসুরদিগের সহিত বিচরণার্থ (তাহাদের পুরে) যাইতেন। অসুরপুরে তিনি অসুরগণকে প্রবর্ধমান মহাকায়বিশিষ্ট উগ্রদর্শন ও ব্যাপাদন বা বিনাশন-বহুল দেখিতে পাইলেন—তাহারা চ্যুত হইয়া (মরণান্তে) অসুরলোকে বিনিপাতগ্রস্ত হইয়াছে। আয়ুষ্মান্ স্থবির কোলিত অসুরলোকে বিচরণ করিতে থাকিয়া দেখিলেন যে সুরগণের প্রতি ব্যাপাদন-ভাবনা পাঁচপ্রকার অসুরগণ (সেখানে) সুদুঃখিত অবস্থায় রহিয়াছে। তাহাদের এইরূপ মনে হইল—"আমরা নিম্নলোকে আছি, দেবতারা আছেন উপরিস্থ লোকে"। সেই কারণে (অসুরেরা) কোপগ্রস্ত, ব্যাপাদনপর ও (সে-স্থান হইতে) বহির্গত হইয়া,

अप्रत्यय च आविष्करोन्ति। ते चतुरङ्गबलकाय सन्नहित्वा हस्तिकाय अश्वकाय रथकाय पत्तिकाय सन्नहित्वा देवगुल्मानि प्रभजन्ति यदिद करोटपाणयो नाम यक्षा मालाधारा नाम यक्षा. सदामत्ता नाम यक्षा.। एतानि देवगुल्मानि भजित्वा देवेहि त्रायस्त्रिंशेहि सग्रामेन्ति। ते खु देवाना त्रायस्त्रिशाना कृतपुण्याना महेशाख्यानामन्तिके चित्तानि प्रदूषयित्वा कायस्य भेदात् पर मरणादपायदुर्गतिविनिपातनरकेपूपपद्यन्ति। सो त असुराणा महान्तमादीनव दृष्ट्वा जेतवनमागत्वा चतुर्णा पर्षाणा विस्तरेणारोचयति। एव सत्वा महासमुद्रे असुरपुरे विविधानि दु खानि प्रत्यनुभवन्ति। तस्माज् ज्ञातव्य बोद्धव्य प्राप्तव्य प्रतिसबोद्धव्य कर्तव्य ब्रह्मचर्य न च किञ्चिल्लोके पाप कर्म करणीय ति वदामि। स्थविरस्य श्रुत्वा बहूनि प्राणसहस्राणि देवमनुष्याणाममृत प्रापयन्ति।

आयुष्मान् महामौद्गल्यायनो अभीक्ष्ण चतुर्महाराजिकेषु देवेषु चारिका गच्छति। तत्र पश्यति चतुर्महाराजिकदेवा कृतपुण्या महेशाख्या दीर्घायुष्का वर्णवन्ता सुखब–(३१)हुला लाभी दिव्यस्यायुष वर्णस्य सुखस्य ऐश्वर्यस्य

---

(দেবগণের প্রতি) কোপ, রোষ বা ক্রোধ ও অপ্রত্যয় (অবিশ্বাস বা নৈরাশ্য) প্রকাশিত করিয়া থাকে। তাহারা হস্তিকায়, অশ্বকায়, রথকায় ও পত্তিকায়রূপ চতুরঙ্গ বল বা সেনা সজ্জিত করিয়া দেবতাদিগের গুল্ম বা সেনাব্যূহ প্রভগ্ন করিয়া থাকে—যথা, করোটপাণি নামক যক্ষগণ, মালাধার নামক যক্ষগণ ও সদামত্ত নামক যক্ষগণ। এই দেবগুল্মগুলিকে ভঙ্গ করিয়া (তাহারা) ত্রায়স্ত্রিংশ দেবগণের সহিত সংগ্রাম করিয়া থাকে। তাহারা, কিন্তু, কৃতপুণ্য ও মহা-ঐশ্বর্যশালী ত্রায়স্ত্রিংশ দেবগণের প্রতি চিত্ত-দোষ প্রকাশ করায়, মরণান্তে কায়ভেদ উপস্থিত হইলে, অপায় (বিপদ, কষ্ট), দুর্গতি ও বিনিপাত (নাশ) জন্য নরকসমূহে উৎপন্ন হইয়া থাকে।

তিনি (কোলিত) অসুরদিগের সেই মহান্ আদীনব বা ক্লেশ দেখিয়া জেতবনে আগমন করিয়া চারিটি পরিষদের নিকট (তাহা) বিস্তার করিয়া বলিলেন—"এইভাবে সত্ত্বগণ মহাসমুদ্র নামক অসুরপুরে বিবিধ দুঃখসমূহ ভোগ করিয়া থাকে। অতএব, আমাদিগকে (তত্ত্ব) জানিতে হইবে, বুঝিতে হইবে, প্রাপ্ত হইতে হইবে, সংবোধি লাভ করিতে হইবে, এবং ব্রহ্মচর্যের আচরণ করিতে হইবে এবং এই লোকে কোন পাপকর্ম করিতে হইবে না—ইহাই আমি বলিতেছি'। স্থবিরের (কোলিতের) উপদেশ শুনিয়া দেব ও মনুষ্যগণের মধ্যে বহু সহস্র প্রাণী অমৃত প্রাপ্ত হইয়াছিল।

আয়ুষ্মান মহামৌদ্গল্যায়ন বহুবার চতুর্মহারাজিক-নামক দেবগণমধ্যে চারিকা বা বিচরণজন্য যাইতেন। সেখানে (তিনি) চতুর্মহারাজিক দেবগণকে দেখিলেন যে তাঁহারা কৃতপুণ্য, মহেশাখ্য (মহা-ঐশ্বর্যশালী), দীর্ঘায়ুষ্ক, বর্ণবান্ (সুন্দর), ও সুখবহুল এবং তাঁহারা (৩১) দিব্য আয়ু বর্ণ (বা দেহকান্তি), সুখ, ঐশ্বর্য, ও পরিবারের (পরিজনের) লাভকারী এবং দিব্য রূপ, শব্দ, গন্ধ রস ও স্পর্শের এবং দিব্য

परिवारस्य लाभिनो दिव्यानां रूपाणा शब्दाना गन्धानां रसानां प्रष्टव्याना दिव्याना वस्त्राणां दिव्यानां आभरणाना। अग्रतो आभरणानि आवद्धानि पृष्ठितो दृश्यन्ते, पृष्ठितो आवद्धानि अग्रतो दृश्यन्ति, छाया पि सानं न दृश्यति स्वयंप्रभा अन्तरीक्षचरा येनकामंगमा प्रभूतभक्षा प्रचुरान्नपाना दिव्येषु रतनामयेषु विमानेषु दिव्येहि पंचहि कामगुणेहि समर्पिता समंगीभूता क्रीड़न्ता रमन्ता परिचारयन्ता। संपत्ति स्थविरो विपत्तिपर्यवसानं पश्यति। स्वयंप्रभा ततो चातुर्महाराजिकेषु च्यवमाना नरकेषूपपद्यन्ति तिरच्छेषूपपद्यन्ते प्रेतेषु असुरेषु कायेषु उपपद्यन्ति। स्थविरो दानि देवानां चातुर्महाराजिकानां ता विपरिणामदुःखतां दृष्ट्वा अहो कृच्छ्रं ति जेतवनमागत्वा चतुर्णां पर्षाणा विस्तरेणारोचयति। एवं सत्वा कुशलस्य कर्मस्य विपाकेन चातुर्महाराजिकेषु देवेषूपपद्यन्ति। ते तत्र दिव्यानि संपत्तो अनुभवित्वा ततो च्यवमाना नरकतिरिच्छप्रेतासुरेषु कायेषु उपपद्यन्ति। देवा पि अनित्याः अध्रुवाः विपरिणामधर्माणो। तस्माज् ज्ञातव्यं प्राप्तव्यं बोद्धव्यं अभिसंबोद्धव्यं कर्तव्यं कुशलं च कर्तव्यं ब्रह्मचर्यं न च वा लोके किञ्चित् पापं

---

বস্ত্র ও আভরণের লাভকারী রহিয়াছেন। তাঁহারা অগ্রভাবে যে আভরণগুলি পরিধান করে সে-গুলি পৃষ্ঠদেশ হইতে দৃষ্ট হইয়া থাকে, এবং তাঁহাদের পৃষ্ঠদেশে আবদ্ধ আভরণগুলি অগ্রভাগ হইতে দৃষ্ট হইয়া থাকে। তাঁহাদের (শরীরের) ছায়াও (পতিত) দৃষ্ট হয় না। তাঁহারা স্বয়ংপ্রভ, অন্তরীক্ষচারী ও যথাকাম গমনশীল। তাঁহারা দিব্য রত্নময় বিমানসমূহে (সপ্তভূমিক গৃহ বা প্রাসাদসমূহে, ইহার অপর অর্থ দেবগণের ব্যোমযান বা দেবরথসমূহে) প্রভূত ভক্ষ্যদ্রব্য ও প্রচুর অন্ন-পান (উপভোগ করিতেন)। তাঁহারা পঞ্চপ্রকার দিব্য কামগুণ লাভ করিয়া তাহাদ্বারা সমন্বিত ছিলেন এবং (তৎসাহায্যে) ক্রীড়া, রমণ ও পরিচারণসুখ ভোগ করিতেন।

স্থবির (মহামৌদ্গল্যায়ন) লক্ষ্য করিলেন যে সম্পত্তি বিপত্তিতে পর্যবসিত বা পরিণত হইয়া থাকে। স্বয়ংপ্রভ (দেবগণ) সেই চাতুর্মহারাজিক লোক হইতে চ্যুত হইয়া নরকসমূহে, তির্যক্‌লোকে, প্রেত ও অসুরলোকে উৎপন্ন হয়েন। তখন স্থবির (মৌদ্গল্যায়ন) চাতুর্মহারাজিক দেবগণের সেই দুঃখরূপ বিপরিণাম দর্শন করিয়া —"অহো কি কষ্ট!" এইরূপ বলিয়া—জেতবনে আসিয়া চারি পরিষদের নিকট বিস্তৃতভাবে (সব) বর্ণনা করিলেন। (তিনি বলিলেন)—"এইভাবে সত্ত্বগণ কুশল-কর্মের বিপাকবশতঃ চাতুর্মহারাজিক দেবগণমধ্যে উৎপন্ন হইয়া থাকে। তাহারা সেখানে দিব্য সম্পত্তিসমূহ ভোগ করিয়া, সেখান হইতে চ্যুত হইয়া নরকে, তির্যক্‌-লোকে, প্রেত ও অসুরলোকে উৎপন্ন হইয়া থাকে। দেবগণও অনিত্য, অধ্রুব ও বিপরিণাম বা পরিবর্তন-ধর্মশীল। অতএব আমাদিগকে (তত্ত্ব) জানিতে হইবে, প্রাপ্ত হইতে হইবে, বুঝিতে হইবে ও সম্বোধি লাভ করিতে হইবে এবং কুশলকর্ম করিতে হইবে, ব্রহ্মচর্য আচরণ করিতে হইবে এবং এই লোকে কোন পাপকর্ম করিতে

र्म करणीय ति वदामि। स्थविरस्य श्रुत्वा बहूनि प्राणसहस्राणि देवमनुष्याणाममृत प्रापयन्ति।

आयुष्मान् महामौद्गल्यायनो अभीक्ष्ण त्रायस्त्रिशेषु देवेष चारिका गच्छति। तत्र पश्यति त्रायस्त्रिशा देवा कृतपुण्या महेशाख्या दीर्घायुष्का बलवन्ता सुखबहुला (३२) लाभी दिव्यस्यायुष बलस्य सुखस्य ऐश्वर्यस्य परिवारस्य दिव्याना रूपाणा शब्दाना गन्धाना रसाना स्पर्शाना वस्त्राभरणाना कामगुणाना स्वयप्रभा अन्तरीक्षेचरा सुखस्थायिनो येनकामगमा प्रभूतभक्षा प्रचुरान्नपाना दिव्येषु रतनामयेषु विमानेषु अष्टसु च महाउद्यानेषु वैजयन्ते नन्दापुष्करिणीपारिपात्रे कोविदारे महावने पारुष्यके चित्ररथे नन्दने मिश्रकावने अपरेषु च रतनामयेषु च विमानेषु दिव्येहि पचहि कामगुणेहि समर्पिता समङ्गीभूता क्रीडन्ता रमन्ता परिचारयन्ता। शक्रो पि देवानामिन्द्रो वैजयन्ते प्रासादे अशीतिहि अप्सरसहस्रेहि परिवृत दिव्येहि पचकामगुणेहि समर्पितो समगीभूतो क्रीडन्तो रमन्तो परिचारयन्तो। स्थविरो ता देवाना त्रायस्त्रिशाना तादृशी समृद्धि दृष्ट्वा दिव्या सपत्ति दृष्ट्वा सुदर्शन च देवनगर दृष्ट्वा सप्तरतनामय

---

হইবে না—ইহাই আমি বলিতেছি'। স্থবিরের (কোলিতের) উপদেশ শ্রবণ করিয়া দেব ও মনুষ্যগণের মধ্যে বহু সহস্র প্রাণী অমৃতের সন্ধান পাইয়াছিলেন।

আয়ুষ্মান্ মহামৌদ্‌গল্যায়ন বারবার ত্রায়স্ত্রিংশ দেবগণের মধ্যে বিচরণ করিতে যাইতেন। সেখানে তিনি ত্রায়স্ত্রিংশ দেবগণকে দেখিলেন যে তাঁহারা কৃতপুণ্য, মহেশাখ্য (মহা-ঐশ্বর্যশালী), দীর্ঘায়ুষ্ক, বলবান্, ও সুখবহুল (৩২) এবং তাঁহারা দিব্য আয়ু বল, সুখ, ঐশ্বর্য ও পরিবারের (পরিজনের) লাভকারী এবং দিব্য রূপ, শব্দ, গন্ধ, রস ও স্পর্শের এবং বস্ত্র, আভরণ ও কামগুণসমূহের লাভকারী রহিয়াছেন। তাঁহারা স্বয়ংপ্রভ, অন্তরীক্ষচারী, সুখে অবস্থানকারী ও যথাকাম গমনশীল, এবং তাঁহারা দিব্য রত্নময় বিমানসমূহে (দিব্য প্রাসাদসমূহে) প্রভূত ভক্ষ্য দ্রব্য ও প্রচুর অন্নপানের ভোগকারী রহিয়াছেন, এবং তাঁহারা আটটি মহা উদ্যানে—বৈজয়ন্ত, নন্দাপুষ্করিণী, পারিপাত্র, কোবিদার মহাবন পারুষ্যক, চিত্ররথ, নন্দন ও মিশ্রকাবনে ও অন্য আরও রত্নময় বিমানসমূহে (দেবপ্রাসাদসমূহে) পাঁচপ্রকার দিব্য কামগুণ লাভ করিয়া তৎসমন্বিত হইয়া ক্রীড়া, রমণ ও পরিচারণসুখ ভোগ করিতেছেন। দেবগণের ইন্দ্র (প্রভু) শক্রও বৈজয়ন্ত প্রাসাদে আশীতি সহস্র অপ্সরাদ্বারা পরিবৃত হইয়া পাঁচপ্রকার দিব্য কামগুণ লাভ করিয়া তৎসমন্বিত হইয়া ক্রীড়া, রমণ ও পরিচারণসুখ ভোগ করিতেছেন।

স্থবির (কোলিত) ত্রায়স্ত্রিংশ দেবগণের সেই তাদৃশী সমৃদ্ধি, তাঁহাদের দিব্য সম্পত্তি, তাঁহাদের সুদর্শন দেবনগর, সুদর্শন দেবনগরের সেই সপ্তরত্নময় বিধান ও সববৈদূর্যময়ী ও সহস্রযোজন সুধর্মা বা দেবসভা দেখিলেন। এই দেবসভাতে

सुदर्शनस्य देवनगरस्य तं विधानं दृष्ट्वा सुधर्मा च देवसभा सर्ववैडूर्यमयी योजनसाहस्रिका दृष्ट्वा यत्र देवा त्रायस्त्रिंशाः शक्रो च देवानामिन्द्रो सन्निषण्णा सन्निपतिता देवकरणीयेषु वाह्यतो देवसभाया दृश्यन्ति। देवा पि त्रायस्त्रिंशा सुधर्माये देवसभाये निषण्णा सर्वं सुदर्शनं देवनगरं पश्यन्ति। एवं स्थविरो सर्वां त्रायस्त्रिंशाना देवाना समृद्धि दृष्ट्वा जेतवनमागत्वा चतुर्णां पर्षाणा विस्तरेणारोचेति। एवं सत्वा कुशलस्य कर्मस्य विपाकेन देवेषु त्रायस्त्रिंशोपपन्ना दिव्यायो सपत्तीयो अनुभवन्ति। तं पि अनित्यमध्रुवं विपरिणामधर्मि। ततो च्यवमाना नरकतिरिच्छप्रेतेषु उपपद्यन्ति। तस्माज्ज्ञातव्यं प्राप्तव्यं (३३) बोद्धव्य अभिसंबोद्धव्य कर्तव्य कुशल कर्तव्य ब्रह्मचर्यं न च वा लोके किंचित् पापं कर्म करणीयं ति वदेमि।

आयुष्मान् महामौद्गल्यानोऽभीक्ष्णं यामतुषितनिर्माणरतिपरनिर्मितवशवर्तिब्रह्मकायिका याव शुद्धावासां देवा चारिका गच्छति। सो पश्यति शुद्धावासकायिका देवा कृतपुण्या महेशाख्या दीर्घायुष्का वर्णवन्ता सुखबहुला स्वयप्रभा अन्तरीक्षावचरा प्रीतिभक्षा सुखस्थायिनो येनकामगमा विगतरागा देवार्हन्तो अन्तरापरिनिर्वायी अनावर्तिकधर्मा अस्मि लोके अव्यवकीर्णा सर्व-

---

ত্রায়স্ত্রিংশ দেবগণ ও দেবগণের রাজা শক্র উপবিষ্ট ও একত্র উপস্থিত হইয়া দেবগণের সর্বপ্রকার করণীয়-সাধনে ব্যাপৃত দেখা গিয়াছে। ত্রায়স্ত্রিংশ দেবগণও সুধর্মা দেবসভায় উপবিষ্ট হইয়া সমস্ত সুদর্শন দেবনগর দেখিতেছেন। এইভাবে স্থবির (মৌদ্গল্যায়ন) সব ত্রায়স্ত্রিংশ দেবগণের সমৃদ্ধি দেখিয়া জেতবনে আসিয়া চারি পরিষদের নিকট বিস্তৃতভাবে (সব) বর্ণনা করিলেন। (তিনি বলিলেন)—"এইভাবে সত্ত্বগণ কুশল কর্মের বিপাকবশতঃ ত্রায়স্ত্রিংশ দেবগণমধ্যে উৎপন্ন হইয়া দিব্য সম্পত্তিসমূহ ভোগ করেন। ইহাও (এইরূপ ভোগও) অনিত্য, অধ্রুব ও বিপরিণাম বা পরিবর্তনধর্মী। সেখান হইতে চ্যুত হইয়া তাহারা নরকে, তির্যক্‌লোকে ও প্রেতলোকে উৎপন্ন হইয়া থাকে। অতএব, আমাদিগকে (তত্ত্ব) জানিতে হইবে, প্রাপ্ত হইতে হইবে (৩৩), বুঝিতে হইবে ও সম্বোধি লাভ করিতে হইবে এবং কুশল কর্ম করিতে হইবে ও ব্রহ্মচর্যের আচরণ করিতে হইবে এবং এই লোকে কোন পাপকর্ম করিতে হইবে না—ইহাই আমি বলিতেছি"।

আয়ুষ্মান্ মহামৌদ্গল্যায়ন অনেকবার যাম (যম-সম্বন্ধী) দেবগণ, তুষিত, নির্মাণ-রতি, পরনির্মিত-বশবর্তী ও ব্রহ্মকায় দেবগণমধ্যে এমন-কি শুদ্ধাবাস দেবগণমধ্যে বিচরণ করিতে যাইতেন। তিনি দেখিলেন যে শুদ্ধাবাসকায় দেবগণ কৃতপুণ্য, মহেশাখ্য (মহা-ঐশ্বর্যশালী), দীর্ঘায়ুষ্ক, বর্ণবান্, সুখবহুল, স্বয়ংপ্রভ, অন্তরীক্ষচারী, প্রীতির দ্বারা ভোজনশীল, সুখে অবস্থানকারী, যথাকাম গমনশীল, বিগতরাগ, দেব-অর্হৎ, (দেব) মধ্য বিচরণসময়েই পরিনির্বাণলাভী, এই লোকে অনাবর্তন-

..लपृथग्जनेषु। स्थविरो तां तादृशी समृद्धि देवानां दृष्ट्वा जेतवनमागत्वा चतुर्णा पर्षाणा विस्तरेणारोचयति। एवं सत्वा कुशलस्य कर्मस्य विपाकेन देवेषु देवाना संपत्तीयोऽनुभवन्ति। तं पि अनित्यं दु.खविपरिणामधर्मं।

सर्वं आदीनव लोकं सर्वं लोकं आदीपितं।
सर्वं प्रज्वलितं लोकं सर्वलोकं प्रकम्पितं ।।१।।
अचल अप्रकम्पित सपृथग्जनसेवितं।
बुद्धा धर्मं देशयन्ति उत्तमार्थस्य प्राप्तये ।।२।।

तस्माज्ज्ञातव्यं प्राप्तव्य वोद्धव्यं कर्तव्यं कुशल कर्तव्य ब्रह्मचर्यं न च वा लोके किञ्चित् पापं कर्म करणीय ति वदेमि। स्थविरस्य श्रुत्वा अनेकानि प्राण-सहस्राणि देवमनुष्याणा अमृत प्रापयन्ति।

(३४) भगवान् सम्यक्संबुद्धो यदर्थं समुदागतो तदर्थमभिसंभावयित्वा राजगृहे विहरति गृध्रकूटे पर्वते शास्ता देवानाञ्च मनुष्याणा च सत्कृतो गुरुकृतो

---

ধর্মবিশিষ্ট এবং মূর্খ পৃথগ্‌জন (নীচজন)-সমূহের সম্পর্কবিহীন ছিলেন ('অব্যব-কীর্ণ' শব্দের ব্যাখ্যা এমনও হইতে পারে—তাহাদের সঙ্গে থাকিয়া ক্ষতরত হইতেন না)। স্থবির (কোলিত) দেবগণের সেই তাদৃশী সম্পত্তি দেখিয়া জেতবনে আসিয়া চারি পরিষদের নিকট বিস্তৃতভাবে (সব) বলিলেন—"এইভাবে সত্ত্বগণ কুশল কর্মের বিপাকবশতঃ দেবগণমধ্যে তাঁহাদের সম্পত্তিসমূহ ভোগ করেন। তাহাও (এইরূপ ভোগও) অনিত্য, দুঃখ ও বিপরিণাম বা পরিবর্তন ধর্মবিশিষ্ট।

সর্বলোকই আদীনব বা আস্রবপূর্ণ, সর্বলোকই আদীপিত, সর্বলোকই প্রজ্বলিত এবং সর্বলোকই প্রকম্পিত॥ ১॥

বুদ্ধগণ উত্তম অর্থের (বিষয়ের অর্থাৎ নির্বাণের) প্রাপ্তিজন্য এমন ধর্মউপদেশ করেন যাহা অচল, অপ্রকম্পিত ও অ-পৃথগ্‌জন (নীচজন)-সেবিত ('সপৃথগ্‌জন-সেবিতং' পাঠটি 'অপৃথগ্‌জনসেবিতং' হইতে পারে)॥ ২॥

অতএব, আমাদিগকে (তত্ত্ব) জানিতে হইবে, প্রাপ্ত হইতে হইবে ও বুঝিতে হইবে এবং কুশল কর্ম করিতে হইবে এবং ব্রহ্মচর্যের আচরণ করিতে হইবে এবং এই লোকে কোন পাপ কর্ম করিতে হইবে না—ইহাই আমি বলিতেছি"। স্থবিরের (কোলিতের) এই কথা শ্রবণ করিয়া দেব ও মনুষ্যগণমধ্যে অনেক সহস্র প্রাণী অমৃত লাভ করিয়াছিলেন।

### অভিয়া-বস্তু (অভিয়া-কথা)

(৩৪) ভগবান্ সম্যক্‌সংবুদ্ধ (বুদ্ধদেব) যে প্রয়োজনে উদয় লাভ করিয়াছেন তাহা ঠিক হৃদয়ঙ্গম করিয়া দেব ও মনুষ্যগণের শাস্তা বা উপদেষ্টা হইয়া, এবং (সকলের) সৎকার, গুরুকরণ, মানাদান, পূজা ও অপচিতি (সমাদর) প্রাপ্ত হইয়া,

मानितो पूजितो अपचितो लाभाग्रयशोग्रप्राप्तः लाभी चीवरपिण्डपात्रशयनासन-ग्लानप्रत्ययभैषज्यपरिष्काराणां तत्र अनुपलिप्तो पद्ममिव जले पुण्यभागीयां सत्वा(ं)पुण्येहि निवेशेन्तो फलभागीयां सत्वां फलेहि प्रतिष्ठापयन्तो वासना-भागीयां सत्वां वासनायामवस्थापयन्तो अमृतवर्षेण देवमनुष्या संविभजन्तो प्राणसहस्राणि अमृतमनुप्रापयन्तो अनवराग्रजातिजरामरणसंसारकान्तारनर-कादिदुर्गसंसारकान्तारग्रहणदारुणातो महाप्रपातातो उद्धरित्वा क्षेमे स्थले शमे शिवे अभये निर्वाणे प्रतिष्ठापयन्तो आवर्जयित्वा अङ्गमगधां वज्जिमल्ला(ं) काशिकोशलां चेतिवत्समत्स्यां शूरसेनां कुरुपंचाला(ं) शिविदशार्णा(ं) च अश्वकअवन्ती(ं) ज्ञानेषु पराक्रम्य स्वयंभू दिव्येहि विहारेहि आनिंजेहि विहारेहि सान्तत्येहि विहारेहि बुद्धो बुद्धविहारेहि जिनो जिनविहारेहि जानको जानकवि-हारेहि सर्वज्ञो सर्वज्ञविहारेहि चेतोवशिप्राप्तो च पुनर्बुद्धो भगवन्तो येहि येहि विहारेहि आकांक्षति विहरितु तेहि तेहि विहारेहि विहरति। अथ सो आयु-ष्मान् महामौद्गल्यायनो काल्यस्यैव निवासयित्वा राजगृहं नगरं पिण्डाय प्रक्रमि।

---

গৃধ্রকূট পর্বত (সমীপে) রাজগৃহে বিহার করিতেছিলেন। (তিনি) শ্রেষ্ঠ লাভ ও শ্রেষ্ঠ যশঃ প্রাপ্ত হইয়া, চীবর (ভিক্ষুর কাষায় বস্ত্র), পিণ্ডপাত্র, শয্যা, আসন ও ব্যাধির উপশমজন্য সহায়ক ভৈষজ্য বা ঔষধ—এইসব পরিষ্কার বা প্রয়োজনীয় দ্রব্য লাভ করিয়া, জলগত পদ্মের ন্যায় অনুপলিপ্ত থাকিয়া, পুণ্যভাগীয় সত্ত্বদিগকে পুণ্য-কর্মসমূহে নিবেশিত করিয়া, (পুণ্য) ফলভোগীয় সত্ত্বদিগকে ফলভোগে প্রতিষ্ঠাপিত করিয়া ও বাসনভোগীয় (বা পূর্বজন্মস্মৃতি বহনকারী) সত্ত্বদিগকে বাসনতে অবস্থাপিত করিয়া, অমৃতবর্ষণদ্বারা দেব ও মনুষ্যগণকে তাহা বিভাগ করিয়া ভোগ করাইয়া সহস্র সহস্র প্রাণীকে অমৃত লাভ করাইয়াছিলেন। (তিনি) অজ্ঞাতাগ্র (অনাদি বা অনন্তপ্রবাহী) জন্ম, জরা, মরণ ও সংসৃতিরূপ কান্তার বা গহন স্থান ও নরকাদি দুর্গমস্থানপ্রাপ্তিবশতঃ দারুণ মহাপ্রপাত হইতে (সকলকে) উদ্ধার করিয়া ক্ষেম স্থলে, শম বা শান্তিতে, শিব বা মঙ্গল, অভয় (ভয়রহিত) ও নির্বাণে প্রতি-ষ্ঠাপিত করিয়াছিলেন। (তিনি) অঙ্গ ও মগধ, বজ্জি ও মল্ল, কাশি ও কোশল, চেতি, বৎস ও মৎস্য, শূরসেন, কুরু ও পঞ্চাল, শিবি ও দশার্ণ এবং অশ্বক ও অবন্তী—এই ষোড়শ জনপদের লোকসমূহকে (স্বপক্ষে) আকৃষ্ট করিয়াছিলেন। জ্ঞানার্জনে পরাক্রম বা উদ্যম অবলম্বন করিয়া, (তিনি) দিব্যবিহার, স্থিরবিহার, নিশ্চলবিহারসমূহে স্বয়ম্ভূ হইয়াছিলেন (অর্থাৎ অন্যের চেষ্টা বা সাহায্য ব্যতিরেকে মহাপুরুষত্ব লাভ করিয়া এই সব বিহারে অবস্থান-সমর্থ হইয়াছিলেন)। (তিনি) বুদ্ধবিহারদ্বারা (অর্থাৎ বুদ্ধের অবস্থা লাভ করিয়া) বুদ্ধ, জিনবিহারদ্বারা জিন (জয়লাভকারী), জানক বা বিজ্ঞাতার বিহারদ্বারা জানক বা বিজ্ঞাতা ও সর্বজ্ঞের বিহারে সর্বজ্ঞ হইয়াছিলেন। (তিনি) আবার চিত্তকে স্ববশে রাখিতে পারিতেন। ভগবান্ বুদ্ধ

अथ खल्वायुष्मतो महामौद्गल्यायनस्य अचिरप्रक्रान्तस्य एतदभूषीत्। अति-प्रागेव खलु तावदेतर्हि राजगृहे नगरे पि-(३५)ण्डाय चरितुं यन्नूनाहं येन शुद्धावासो देवनिकायो तेनुनुपसंक्रमेयं। चिरं मे शुद्धावासं देवनिकायं उपसंक्रान्तस्य। अथ खल्वायुष्मान् महामौद्गल्यायनो पदवीतिहारेण ऋद्धीये येन शुद्धावासं देवनिकायं तेन प्रक्रमि। अद्राक्षुः सम्बहुला शुद्धावासकायिका देवपुत्रा आयुष्मन्तं महामौद्गल्यायनं दूरतो येवागच्छन्तं दृष्ट्वा च पुनर्येनायुष्मान् महामौद्गल्यायनो तेन प्रत्युद्गतासुः। एत्थ एत्थ आर्यो महामौद्गल्यायनो। स्वागतमार्यमहामौद्गल्यायनस्य अनुरागमार्यस्य महामौद्गल्यायनस्य। चिरस्य पुनः आर्यो महामौद्गल्यायनो पर्यायमकार्षीत् यदिदं इह आगमनाय। अथ खलु ते संबहुला शुद्धावासकायिका देवपुत्रा आयुष्मतो महामौद्गल्यायनस्य पादौ शिरसा वन्दित्वा एकमन्ते स्थिता। तत्र अन्यतरो शुद्धावासकायिको देवपुत्रो आयुष्मन्तं महामौद्गल्यायनमेतदवोचत्। आश्चर्यमिदमार्य महा-मौद्गल्यायन अद्भुतमिदमार्य महामौद्गल्यायन, यावद्दुःखसमुदानीया अनुत्तरा सम्यक्संबोधिः यदिदं कल्पानां शतसहस्रेण। अथ खलु भगवन् सो शुद्धावास-कायिको देवपुत्रो आयुष्मन्तं महामौद्गल्यायनं अध्यभाषि। कल्पान सतसहस्रं

---

যে-যে বিহারে বা অবস্থায় বিহার করিতে আকাঙ্ক্ষা করিতেন সেই-সেই বিহারেই বিহার করিতে পারিতেন।

অনন্তর সেই আয়ুষ্মান্ মহামৌদ্‌গল্যায়ন (একদিন) প্রাতঃকালে বস্ত্র পরিধান করিয়া পিণ্ডার্থ রাজগৃহ নগরের দিকে গেলেন। তৎপর, কিন্তু, অল্পক্ষণ গমন করিলে পর আয়ুষ্মান্ মহামৌদ্‌গল্যায়নের মনে এই ভাব উদিত হইল—"এখন রাজগৃহ নগরে পিণ্ডার্থ বিচরণ বড়ই সকাল-সকাল হইয়া পড়িবে: (৩৫) তাহা হইলে শুদ্ধাবাস দেবনিকায় যেখানে থাকে, সেখানে যদি উপসংক্রান্ত হই তবে কেমন হয়? বহুদিন হইয়া গেল আমি শুদ্ধাবাস দেবনিকায়ের নিকট গিয়াছিলাম"। অনন্তর আয়ুষ্মান্ মহামৌদ্‌গল্যায়ন নিজের ঋদ্ধি বা ঐশ্বর্যবলে শীঘ্রপদবিন্যাসক্রমে যেখানে শুদ্ধাবাস দেবনিকায় থাকে সেখানে গেলেন। বহুসংখ্যক শুদ্ধাবাস-কায়িক দেবপুত্রগণ দূর হইতেই আগমনকারী আয়ুষ্মান্ মহামৌদ্‌গল্যায়নকে দেখিতে পাইলেন। (তাঁহাকে) দেখিয়াই তাঁহারা যেদিক্ হইতে আয়ুষ্মান্ মহামৌদ্‌গল্যায়ন আসিতে-ছিলেন সে-দিকে প্রত্যুদ্‌গমন করিতে লাগিলেন (এবং বলিলেন)—"এখানে এখানে (মান্য) আর্য মহামৌদ্‌গল্যায়ন। আপনাকে স্বাগত জানাইতেছি—আপনার (আমাদের প্রতি অপার) অনুরাগ। আপনি, কিন্তু, বহুকাল পরে এবার এখানে আগমন করার পর্যায় বা অবসর করিয়াছেন"। অনন্তর সেই দেবপুত্রগণ মস্তকদ্বারা তাঁহার পাদ-বন্দনা করিয়া একপার্শ্বে দাঁড়াইয়া রহিলেন। সেখানে একজন শুদ্ধাবাস-কায়িক দেবপুত্র তাঁহাকে এই কথা বলিলেন—'হে আর্য মহামৌদ্‌গল্যায়ন, ইহা বড়ই আশ্চর্যের বিষয়

अभियो नाम भिक्षु सरागो अभूषि सदोषो समोहो। तेन खलु पुन मौद्गल्यायन समयेन वसुमत (३६) नाम नगर अभूषि ऋद्ध च स्फीत च क्षेम च सुभिक्ष च आकीर्णजनमनुष्य च सुखितजनमनुष्य च बहुजनमनुष्य च प्रशान्तदण्डडमर सुनिगृहीततस्कर व्यवहारसम्पन्न। वसुमते खलु पुनर्मौद्गल्यायन महानगरे उत्तियो नाम श्रेष्ठी अभूषि कृतपुण्यो महेशाख्यो आढ्यो महाधनो महाभोगो प्रभूत-स्वापतेयो प्रभूतधनधान्यकोशकोष्ठागारो प्रभूतजातरूपरजतवित्तोपकरणो प्रभूत-हस्त्यश्वगवेडको प्रभूतदासीदासकर्मकरपौरुषेयो भगवतो सर्वाभिभुस्य शासने श्रद्धाप्रसन्नो बुद्धधर्मसंघमङ्गलो नन्दादीना भिक्षूणामभिप्रसन्नो। अथ खलु मौद्गल्यायन नन्दो च भिक्षु अभियो च भिक्षु उत्तियस्य श्रेष्ठिस्य गृहमुप-सन्नमेयु। नन्दो मौद्गल्यायन भिक्षु तस्मि श्रेष्ठिकुले सत्कृतो अभूषि गुरुकृतो मानित पूजित अपचित न तथा अभियो भिक्षु। उत्तियस्य खलु पुन मौद्-गल्यायन श्रेष्ठिस्य धीता वसुमते महानगरे अन्यतरस्य गृहपतिमहाशालस्य भार्या अभूषि। सा मौद्गल्यायन नन्दस्य भिक्षुस्य अतीवाभिप्रसन्ना अभूषि। अथ

---

এবং ইহা বড়ই অদ্ভুত যে শতসহস্র কল্পে অনুত্তর সম্যক্‌সংবোধির অতিকষ্টে উদয় ঘটিতে পারে।

অনন্তর সেই ভগবান্ শুদ্ধাবাসকায়িক দেবপুত্র আয়ুষ্মান্ মৌদ্গল্যায়নকে এই ভাষণ শুনাইলেন— শত সহস্র কল্প ব্যাপিয়া অভিয়নামক ভিক্ষু রাগ দ্বেষ ও মোহযুক্ত ছিলেন। হে মৌদ্গল্যায়ন সেই সময়ে বসুমত-নামক (৩৬) একটি নগর ছিল—যাহা ঋদ্ধ স্ফীত (উন্নত) ক্ষেম সুভিক্ষ জনমনুষ্যদ্বারা আকীর্ণ, সুখিত জনমনুষ্যবহুল ও বহুজনমনুষ্যসমন্বিত ছিল এবং (যে নগরে) দণ্ড (শাস্তি) ও ডমর (বিপ্লব) প্রশমিত ছিল যেখানে তস্করসমূহ সুনিগৃহীত ছিল এবং যাহা ব্যবহার (ক্রয় বিক্রয়) ব্যবসায় সম্পন্ন ছিল। হে মৌদ্গল্যায়ন বসুমত মহানগরে উত্তিয়-নামক এক শ্রেষ্ঠী ছিলেন। (তিনি) পুণ্যকারী মহেশাখ্য (মহা ঐশ্বর্যশালী) আঢ্য (ধনী) মহাধন মহাভোগবিশিষ্ট ও প্রভূত স্বাপতেয় বা বিত্তসমন্বিত ছিলেন। তাঁহার প্রভূত ধন ধান্য কোশ ও কোষ্ঠাগার ছিল তাঁহার প্রভূত সুবর্ণ, রজতময় উপকরণদ্রব্যসমূহ ছিল, তাঁহার প্রভূত হস্তী অশ্ব গো ও এডক (মেষ) ছিল, তাঁহার প্রভূত দাসী, দাস কর্মকর পুরুষ ছিল। তিনি ভগবান্ সর্বাভিভূর শাসনে বা ধর্মোপদেশে শ্রদ্ধাসমন্বিত ও বুদ্ধ ধর্ম ও সংঘ—(এই ত্রিরত্নে) মঙ্গলবোধী এবং নন্দাদি ভিক্ষুগণের প্রতি অতি প্রসন্ন বা অনুরাগযুক্ত ছিলেন।

অনন্তর হে মৌদ্গল্যায়ন, ভিক্ষু নন্দ ও ভিক্ষু অভিয় শ্রেষ্ঠী উত্তিয়ের গৃহে যাইয়া উপস্থিত হইলেন। হে মৌদ্গল্যায়ন ভিক্ষু নন্দ সেই শ্রেষ্ঠিকুলে সৎকৃত, গুরু বলিয়া গৃহীত মানিত পূজিত ও অর্চিত হইলেন কিন্তু ভিক্ষু অভিয় তেমন হইলেন না। হে মৌদ্গল্যায়ন শ্রেষ্ঠী উত্তিয়ের দুহিতা বসুমত মহানগরে একজন

खलु महामौद्गल्यायन अभियो भिक्षुः नन्दं भिक्षुं ईर्ष्याप्रकृतेन अभूतेनाब्रह्मचर्य-वादेन अनुध्वंसेति। अब्रह्मचारी नन्दो भिक्षुः पापधर्मा प्रतिच्छन्नपापकर्मान्तो। उत्तियस्य श्रेष्ठिस्य धीतुः सार्धं विप्रदुष्टो। तं (३७) सेवितं वसुमते महानगरे यं महाजनकायेन श्रोतव्यं श्रद्धातव्यं मन्येन्सुः। अथ खलु महामौद्गल्यायन नन्दं भिक्षुं वसुमते महानगरे ब्राह्मणगृहपतिका उत्तियो च श्रेष्ठी न भूयो तथा सत्करितव्यं गुरुकर्तव्यं मानयितव्यं पुजयितव्यं मन्येन्सुः यथा पूर्वं। लभ्यं सत्पुरुषा प्रत्यागच्छन्ति अकुशलेन कर्मणा विप्रतिसारी भवन्ति। अथ खलु महामौद्गल्यायन अभियस्य भिक्षुस्य एतदभूषि। नन्दो भिक्षु वीतरागो विगत-दोषो विगतमोहो अरहो महाभागो सो च मये ईर्ष्याप्रकृतेन अभुतेनाब्रह्मचर्य-वादेन अनुध्वंसितो। मया बहुं अपुण्यं प्रसूतं। यन्नूनाहं नन्दं भिक्षुं क्षमापेयं, भगवतो च सर्वाभिभुस्य अन्तिके अत्ययं देशेयं।

अथ खलु महामौद्गल्यायन अभियो भिक्षु नन्दं भिक्षुं क्षमापयामास, भगवतो च सर्वाभिभुस्य अन्तिके अत्ययं देशेति। अथ खलु महामौद्गल्यायन अभियो भिक्षुः येन उत्तियो श्रेष्ठिस्तेनोपसंक्रमित्वा उत्तियं श्रेष्ठिमेतदवोचत्।

---

মহাশাল (ধনী) গৃহপতির ভার্যা ছিলেন। হে মৌদ্গল্যায়ন, সেই (মহিলা) ভিক্ষু নন্দের প্রতি অত্যন্ত অনুরাগবতী ছিলেন। হে মহামৌদ্গল্যায়ন, ভিক্ষু অভিয় ঈর্ষ্যাজনিত অভূত বা মিথ্যা অব্রহ্মচর্যের অপবাদদ্বারা ভিক্ষু নন্দের বিরুদ্ধে অভিযোগ আনিলেন (এবং বলিলেন)—'ভিক্ষু নন্দ অব্রহ্মচারী, পাপধর্মা, সংযমরহিত এবং গোপনে পাপকর্মকারী। শ্রেষ্ঠী উত্তিয়ের দুহিতার সহিত তাঁহার দোষসম্পর্ক রহিয়াছে।' বসুমত মহানগরে (লোকেরা) এই অপবাদ স্বীকার করিয়া (বা উদ্দেশ্য করিয়া), (৩৭) মহাজনের বা জনসংঘের পক্ষে ইহা শ্রোতব্য ও বিশ্বাসযোগ্য বলিয়া মনে করিল।

অনন্তর, বসুমত মহানগরে ব্রাহ্মণ ও গৃহপতিরা এবং শ্রেষ্ঠী উত্তিয় ভিক্ষু নন্দকে পূর্বের ন্যায় সৎকার, গুরুকরণ, মান ও পূজার যোগ্য মনে করিলেন না। সৎপুরুষেরা লভ্য বা লাভযোগ্য বিষয় (শীঘ্রই) স্বীকার করিয়া লহেন এবং অকুশল কর্মের জন্য অনুতাপযুক্ত হইয়া থাকেন। অনন্তর, ভিক্ষু অভিয়ের মনে এই ভাব উদিত হইল—'ভিক্ষু নন্দ বীতরাগ, বিগতদ্বেষ ও বিগতমোহ, অর্হন্ ও মহাভোগ—তাঁহাকে আমি ঈর্ষ্যাজাত, মিথ্যাভূত অব্রহ্মচর্যের অপবাদদ্বারা অভিযুক্ত করিয়াছি। আমি বহু অপুণ্য উৎপাদন করিয়াছি। আমি যদি এখন ভিক্ষু নন্দের নিকট ক্ষমাপ্রার্থী হই এবং ভগবান্ সর্বাভিভূর নিকট নিজের অন্যায় বা দোষ প্রকাশ করি—তবে ইহা কেমন হয়? অনন্তর ভিক্ষু অভিয় ভিক্ষু নন্দের নিকট ক্ষমাপ্রার্থী হইলেন এবং ভগবান্ সর্বাভিভূর নিকট নিজের দোষ প্রকাশ করিলেন। অনন্তর ভিক্ষু অভিয় যেখানে শ্রেষ্ঠী উত্তিয় রহিয়াছেন সেখানে যাইয়া তাঁহাকে বলিলেন—হে গৃহপতে, আমি

इच्छेयमह गृहपति भगवतो सर्वाभिभुस्य सश्रावकसघस्य अधिकार वर्तुं देहि मे अर्थमात्र। अदासि महामौद्गल्यायन उत्तियो श्रेष्ठि अभियस्य भिक्षुस्य प्रभूत हिरण्य सुवर्ण तदन्ये पि गृहपतिमहा(३८)शाला। अथ खलु महामौद्गल्यायन वसुमते महानगरे दुवे गन्धिकमहत्तरका अभियस्य भिक्षुस्य अभिप्रसन्ना अभूषि। अथ खलु महामौद्गल्यायन(ना)भियो भिक्षु शतसहस्रहस्तो येन ते दुवे गन्धिक-महत्तरका तेनोपसङ्क्रमित्वा दुवे गन्धिकमहत्तरका एतदवोचत्। इच्छामि वासिष्ठाहो इमस्य शतसहस्रस्य केशर। परिहरियाह भगवतो सर्वाभिभूस्य सश्रावकसघस्य अधिकार करोमि। परिहरेन्सु महामौद्गल्यायन ते दुवे गन्धिकमहत्तरका शतसहस्रकेशर। अथ खलु महामौद्गल्यायन अभियो भिक्षु. भगवन्त सर्वाभिभू सश्रावकसघ प्रभूतेन खादनीयभोजनीयआस्वादनीयेन सन्तर्पयित्वा सप्रवारयित्वा भुक्ताविं धौतपाणि अपनीतपात्र विदित्वा तेन शतसहस्रकेशरेण भगवन्त सर्वाभिभू सश्रावकसघ ओकिरेसि अध्योकिरेसि प्रकि-रेसि, ओकिरित्वा अध्योकिरित्वा अभिप्रकिरित्वा एव चित्त उत्पादेसि। अहो पुनरह पि अनागतमध्वान भवेय तथागतो अरहो सम्यक्सबुद्धो विद्याचरणस-

---

ইচ্ছা করি যে আমি যেন শ্রাবকসংঘসহিত ভগবান্ সর্বাভিভূকে (প্রভুদের) অধিকার দিতে পারি, আপনি আমাকে অর্থমাত্র দিউন। শ্রেষ্ঠী উত্তিয ভিক্ষু অভিযকে প্রভূত হিরণ্য ও সুবর্ণ দিলেন অন্যান্য মহাশাল গৃহপতিরাও তাহাই করিলেন। (৩৮) অনন্তর হে মহামৌদ্‌গল্যায়ন বসুমত মহানগরে দুইটি গন্ধিক মহত্তর (গন্ধ দ্রব্যের বড় ব্যাপারী) ভিক্ষু অভিযের প্রতি অনুরক্ত ছিল। তৎপর হে মহামৌদ্‌-গল্যায়ন ভিক্ষু অভিয হস্তে শতসহস্র (মুদ্রা) লইয়া গন্ধিক মহত্তর দুইটির নিকট উপসংক্রান্ত হইয়া তাহাদিগকে এই কথা বলিলেন—'হে বাসিষ্ঠদ্বয় (বসিষ্ঠবংশজাত) এই শতসহস্র (মুদ্রা) মূল্যের কেশর (ক্রয় করিতে) ইচ্ছা করি। সেই দ্রব্য বণ্টন করিয়া (তদ্দ্বারা) আমি ভগবান্ শ্রাবকসংঘসহিত সর্বাভিভূর পূজোপহার দিতে চাহি। সেই দুইটি গন্ধিক মহত্তর শতসহস্র (মুদ্রা) মূল্যের কেশর (তাঁহার জন্য) রাখিলেন। অনন্তর ভিক্ষু অভিয সশ্রাবকসংঘ ভগবান্ সর্বাভিভূকে প্রভূত খাদ্যদ্রব্য, ভোজ্যদ্রব্য ও আস্বাদ্যদ্রব্যদ্বারা সংতৃপ্ত করিয়া সন্তোষিত করিলেন এবং যখন তিনি জানিলেন যে সশ্রাবকসংঘ ভগবান সর্বাভিভূ ভোজন শেষ করিয়া হস্ত ধৌত করিয়া পাত্র অপনীত করিয়াছেন তখন শতসহস্র মুদ্রামূল্যের কেশর (গন্ধদ্রব্যদ্বারা) তিনি (তাঁহাদের) শরীরে ইহার উপরদিকে ও ইহার চারিদিকে বিকিরণ করিলেন অর্থাৎ ছড়াইয়া দিলেন। তাহা অবকীর্ণ করিলে পর তাঁহার এইরূপ চিত্তভাব উদিত হইল —'অহো! আমি যেন অনাগত বা ভবিষ্যৎ কোন কালে এখনকার এই ভগবান্ সর্বাভিভূর ন্যায় তথাগত অর্হৎ, সম্যকসংবুদ্ধ বিদ্যাচরণসম্পন্ন, সুগত, অনুত্তর লোকবিৎ (লোকজ্ঞ) দমনীয় পুরুষদিগের সারথি বা শিক্ষক এবং দেব ও মনুষ্যগণের

पन्नो सुगतो लोकविदनुत्तरः पुरुषदम्यसारथिः शास्ता देवानां च मनुष्याणां च यथायं भगवां सर्वाभिभू एतरहेसि। एवं द्वात्रिंशत्महापुरुषलक्षणेहि समन्वागतो भवेयं, अशीतिहि अनुव्यंजनेहि अनुविराजितशरीरो अष्टादशावेणिकेहि बुद्ध-धर्मेहि समन्वागतो दशहि तथागतवलेहि वलवां चतुर्हि वैशारद्येहि विशारदो (३९) यथायं भगवान् सर्वाभिभू एतरहेसि। एवं च अनुत्तरं धर्मचक्रं प्रवर्तेयं अप्रवर्तितं श्रमणेन वा ब्राह्मणेन वा देवेन वा मारेण वा ब्रह्मणा वा केन चद् वा पुनर्लोके सह धर्मेण एवं च समग्रं श्रावकसंघं परिहरेयं यथायं भगवान् सर्वाभिभू एतरहेसि। एवं च देवमनुष्या श्रोतव्यं श्रद्धातव्यं मन्येन्सुः यथा वेदं भगवतो सर्वाभिभूस्य एतरहि। एवं तीर्णो तारेयं मुक्तो मोचयेयं आश्वस्तो आश्वासेयं परिनिर्वृतो परिनिर्वापयेयं तं भवेयं वहुजनहिताय वहुजनसुखाय लोकानुकम्पाय महतो जनकायस्यार्थाय हिताय देवानां च मनुष्याणां च। अथ खलु महामौद्-गल्यायन भगवां सर्वाभिभू अभियस्य भिक्षो इदमेवरूपं प्रणिधानं विदित्वा एतदवोचत्। भविष्यसि त्वं अभिय अनागतेऽध्वनि शतसहस्रकल्पे शाक्यमुनि

---

শাস্তা (উপদেষ্টা) হইতে পারি। আমি যেন দ্বাত্রিংশৎ প্রকার মহাপুরুষলক্ষণদ্বারা সমন্বিত অশীতিপ্রকার অমুখ্য ব্যঞ্জন বা চিহ্নদ্বারা শোভিতশরীর ও অষ্টাদশ আবেণিক বা বিশিষ্টশক্তি বুদ্ধধর্মদ্বারা যুক্ত, তথাগতের দশপ্রকার বলদ্বারা বলবান্ এবং চারিপ্রকার বৈশারদ্যদ্বারা বিশারদ হইতে পারি, (৩৯) যেমন এই ভগবান্ সর্বাভিভূ এখন তদ্রূপ হইয়াছেন। আমি যেন অনুত্তর বা অত্যুত্তম ধর্মচক্র প্রবর্তিত করিতে পারি, যাহা (ইতিপূর্বে) অন্য কোন শ্রমণ, ব্রাহ্মণ, দেব, মার বা ব্রহ্মা, অথবা অন্য কোন জন প্রবর্তিত করিতে পারেন নাই। ইহলোকে পুনর্বার (উৎপন্ন হইয়া) আমি যেন ধর্মসহ সমগ্র শ্রাবকসংঘকে রক্ষা করিতে পারি যেমন সম্প্রতি ভগবান্ সর্বাভিভূ রক্ষা করিতেছেন। এইভাবে যেন দেব ও মনুষ্যগণ (আমার উপদেশ) শ্রবণ ও বিশ্বাসযোগ্য বলিয়া মনে করেন, যথা সম্প্রতি ভগবান্ সর্বাভিভূ সম্বন্ধে মনে করেন। আমি যেন (নিজে) তীর্ণ হইয়া (অপর সকলকে) তারিত করিতে পারি, (নিজে) মুক্ত হইয়া (অপর সকলকে) মোচিত করিতে পারি, (নিজে) আশ্বস্ত হইয়া (অপর সকলকে) আশ্বস্ত করিতে পারি এবং (নিজে) পরিনির্বাণ লাভ করিয়া (অপর সকলকে) পরিনির্বাপিত করিতে পারি। আমি যেন বহুজনের হিতের ও সুখের জন্য, লোকের প্রতি অনুকম্পা-প্রদর্শনের জন্য, মহান্ জনসংঘের প্রয়োজনের জন্য এবং দেব ও মনুষ্যগণের হিতের জন্য (এইরূপ) হইতে পারি'।

অনন্তর, হে মহামৌদ্গল্যায়ন, ভগবান্ সর্বাভিভূ ভিক্ষু অভিয়ের এইপ্রকার প্রণিধান (ধর্মবিধান বা ধর্মনির্দেশ) বুঝিয়া এইরূপ বলিলেন—'হে অভিয়, তুমি অনাগত (ভবিষ্যৎ) কালে, শতসহস্র কল্পান্তরে, শাক্যমুনি-নামক তথাগত, অর্হৎ, সম্যক্‌সংবুদ্ধ, বিদ্যাচরণ-সম্পন্ন, সুগত, অনুত্তর লোকবিদ্, দম্য পুরুষগণের

राध्याशयाश्च भवन्ति तीक्ष्णाध्याशयाश्च भवन्ति विपुलाध्याशयाश्च भवन्ति विचित्राध्याशयाश्च भवन्ति गम्भीराध्याशयाश्च भवन्ति अपर्यादिन्नाध्याशयाश्च भवन्ति अनुपहताध्याशयाश्च भवन्ति असाधारणाध्याशयाश्च भवन्ति उन्नता-ध्याशयाश्च भवन्ति अकृपणाध्याशयाश्च भवन्ति अनिवर्ताध्याशयाश्च भवन्ति अकृत्रिमाध्याशयाश्च भवन्ति शुद्धाध्याशयाश्च भवन्ति दृढाध्याशयाश्च भवन्ति स्वभावाध्याशयाश्च भवन्ति तृप्ताध्याशयाश्च भवन्ति पुद्गलाध्याशयाश्च भवन्ति अनन्ताध्याशयाश्च भवन्ति ।

कथ भो धुतधर्मधर वोधिसत्वा कल्याणाध्याशया भवन्ति । उच्यते ।

बुद्धे धर्मे च सघे च न काक्षति कथ चन ।
इति अध्याशयस्तेषा कल्याण उपदिश्यते ।।६।।

कथ भो धुतधर्मधर वोधिसत्त्वा स्निग्धाध्याशया भवन्ति । उच्यते ।

अङ्गेपु छिद्यमानेपु मनस्तेपा न कुप्यते ।
एवमध्याशयस्तेपा स्निग्धमृदूपदिश्यते ।।७।।

कथं च भो धुतधर्मधर वोधिसत्त्वा मधुराध्याशया भवन्ति । उच्यते ।

(८६) अन्त कुशलकर्माणि सेवन्ति पुरुषोत्तमा ।
एवमध्याशया मधुरा भवन्ति धुतबुद्धिनामिति ।।८।।

---

(৩) মধুর অধ্যাশয়, (৪) তীক্ষ্ণ অধ্যাশয়, (৫) বিপুল অধ্যাশয়, (৬) বিচিত্র অধ্যাশয়, (৭) গম্ভীর অধ্যাশয়, (৮) অপর্যাদত্ত (অনিঃশেষীকৃত) অধ্যাশয়, (৯) অনুপহত অধ্যাশয়, (১০) অসাধারণ অধ্যাশয়, (১১) উন্নত অধ্যাশয়, (১২) অকৃপণ (অতুচ্ছ, অক্ষুদ্র অর্থাৎ উদার) অধ্যাশয়, (১৩) অনিবর্তনীয় (নিবর্তনরহিত বা অপরিবর্তন-শীল) অধ্যাশয়, (১৪) অকৃত্রিম অধ্যাশয়, (১৫) শুদ্ধ অধ্যাশয়, (১৬) দৃঢ় অধ্যাশয়, (১৭) স্বভাবান্বিত বা স্বাভাবিক অধ্যাশয় (১৮) তৃপ্ত অধ্যাশয়, (১৯) পুদ্গল অধ্যাশয় (ও) (২০) অনন্ত অধ্যাশয়।"

'হে ধুত (নিষ্পাপ) ও ধর্মধর, কি প্রকারে বোধিসত্ত্বগণ কল্যাণ অধ্যাশয় প্রাপ্ত হয়েন?' তদুত্তরে বলা হইল—"বুদ্ধে, ধর্মে ও সংঘে তাঁহারা কখনই সংশয় পোষণ করেন না। তাঁহাদের এই প্রকার অধ্যাশয় বা মনোবৃত্তিই কল্যাণ বলিয়া উপদিষ্ট হইয়া থাকে॥ ৬॥

"হে ধুত স্নিগ্ধ অধ্যাশয় প্রাপ্ত হয়েন?' উক্ত হইয়া থাকে—"তাঁহাদের অঙ্গসমূহ ছিদ্যমান হইলেও, তাঁহাদের মন কুপিত হয় না। তাঁহাদের এইরূপ অধ্যাশয় স্নিগ্ধ ও মৃদু বলিয়া উপদিষ্ট হইয়া থাকে॥ ৭॥

"হে ধুত মধুর অধ্যাশয় প্রাপ্ত হয়েন?" উক্ত হইয়া থাকে (৮৬) "পুরুষোত্তমগণ অন্তঃকুশলময় কর্মসমূহ সম্পাদন করিয়া থাকেন। এইভাবে ধুতবুদ্ধি বা নিষ্পাপবুদ্ধি (বোধিসত্ত্বদিগের) অধ্যাশয় মধুর বলিয়া ধৃত হয়'॥ ৮॥

कथ भो धुतधर्मधर बोधिसत्वा तीक्ष्णाध्याशया भवन्ति। उच्यते।
बुध्यन्त्याशयसंयुक्ता लोके लोकोत्तरे तथा।
एवमध्याशया तीक्ष्णा भवन्ति शुद्धकर्मणामिति ॥९॥
कथ भो धुतधर्मधर बोधिसत्वा विपुलाध्याशया भवन्ति। उच्यते।
सर्वभूतान हितार्थं सचिनोन्ति शुभ बहु।
एवमध्याशया विपुला भवन्ति परमर्षिणामिति ॥१०॥
कथ च भो धुतधर्मधर बोधिसत्वा विचित्राध्याशया भवन्ति। उच्यते।
विचित्राणि मनोज्ञानि देन्ति दानान्यमनुसरा।
एवमध्याशया विचित्रा भवन्त्युत्तमदर्शिनामिति ॥११॥
कथ च भो धुतधर्मधर बोधिसत्वा अपर्यादिन्नाध्याशया भवन्ति। उच्यते।
अपर्यादिन्नचित्तास्ते प्रतिवेधपराक्रमा।
एवमध्याशयास्तेषामपर्यादिन उच्यते ॥१२॥
कथ च भो धुतधर्मधर बोधिसत्वा अनुपहताध्याशया भवन्ति। उच्यते।
न ते शक्यन्ति संहर्तुं दुष्टचित्तेन केनचित्।
एवमध्याशयस्तेषा न जातु उपहन्यते ॥१३॥

---

"হে ধুত ... তীক্ষ্ণ অধ্যাশয় প্রাপ্ত হয়েন" উক্ত হইয়া থাকে—"এই লোক ও লোকোত্তর (পরলোকের) প্রতি আশয়সংযুক্ত হইয়া তাঁহারা (দুই লোকেই উত্তম রূপে) বুঝিতে পারেন। শুদ্ধকর্মা (বোধিসত্ত্বদিগের) এইরূপ অধ্যাশয়ই তীক্ষ্ণ বলিয়া বর্ণিত হয়" ॥৯॥

"হে ধুত ... বিপুল অধ্যাশয় প্রাপ্ত হয়েন" (এরূপ) উক্ত হইয়া থাকে—

"সর্বভূতের হিতার্থ (তাঁহারা) বহু বা বিপুল শুভ বা পুণ্য সঞ্চয় করিয়া থাকেন। পরমর্ষি (বোধিসত্ত্বদিগের) এরূপ অধ্যাশয়ই বিপুল বলিয়া খ্যাত হয়" ॥১০॥

"হে ধুত ... বিচিত্র অধ্যাশয় প্রাপ্ত হয়েন" (এরূপ) উক্ত হইয়া থাকে—

"অনস্বর হইয়া তাঁহারা বিচিত্র ও মনোজ্ঞ দান আচরণ করিয়া থাকেন উত্তমদর্শী (বোধিসত্ত্বদিগের) এই প্রকার অধ্যাশয় বিচিত্র বলিয়া পরিজ্ঞাত হয়" ॥১১॥

"হে ধুত ... অপর্যাদত্ত অধ্যাশয় প্রাপ্ত হয়েন" (এরূপ) উক্ত হইয়া থাকে—"সেই (বোধিসত্ত্বগণ) তাঁহাদের চিত্ত বা চিত্তকে পর্যাসিত না করিয়া প্রতিবেধযুক্ত অর্থাৎ অন্তঃপ্রবিষ্ট বা অন্তর্ভেদী পরাক্রম অবলম্বন করেন (পাঠটি 'অপ্রতিবেধপরাক্রমাঃ' হইলে 'তাঁহাদের পরাক্রম প্রতিরোধ প্রাপ্ত হয় না' এইরূপ ব্যাখ্যা হইতে পারে)। তাঁহাদের এই প্রকার অধ্যাশয়ই 'অপর্যাদিন্ন' বলা হইয়া থাকে" ॥১২॥

"হে ধুত ... অনুপহত অধ্যাশয় প্রাপ্ত হয়েন" (এরূপ) উক্ত হইয়া থাকে—

(८७) कथं च भो धुतधर्मधर बोधिसत्वा असाधारणाध्याशया भवन्ति।
उच्यते।

यं नान्यः प्रणिधिः कश्चित् एवं सत्वस्योपजायते।
सर्वसत्वसुखार्थाय तदसाधारणं विदुरिति ॥१४॥

कथं च भो धुतधर्मधर बोधिसत्वा उन्नताध्याशया भवन्ति। उच्यते।

अपरतीर्थिकमतं श्रुत्वावज्ञा प्रतिष्ठते।
उन्नताध्याशयास्तेन नरसिंहा भवन्ति ते ति ॥१५॥

कथं च भो धुतधर्मधर बोधिसत्वा अकृपणाध्याशया भवन्ति। उच्यते।

न कामगुणभोगार्थं संचिन्वन्ति शुभं विदूः।
ततश्चाकृपणास्तेषां भवन्त्यध्याशया सदेति ॥१६॥

कथं च भो धुतधर्मधर बोधिसत्वा अनिवर्तियाध्याशया भवन्ति। उच्यते।

कामैः ते नावकीर्यन्ते बुद्धत्वे कृतनिश्चयाः।
तेनानिवर्तियास्तेषामध्याशया इति स्मृताः ॥१७॥

कथं च भो धुतधर्मधर बोधिसत्वा अकृत्रिमाध्याशया भवन्ति। उच्यते।

---

"কোন দুষ্টচিত্ত ব্যক্তি তাঁহাদিগকে সংহার করিতে (বা প্রতিরোধ করিতে) পারে না। এইভাবে তাঁহাদের অধ্যাশয় কখনই উপহত হয় না"॥ ১৩॥

(৮৭) "হে ধুত......অসাধারণ অধ্যাশয় প্রাপ্ত হয়েন"? (এরূপ) উক্ত হইয়া থাকে—"যে-হেতু সর্বসত্ত্বের সুখের জন্যে এই প্রকার সত্ত্বের (বোধিসত্ত্বের) আর অন্য কোন প্রণিধান উৎপন্ন হয় না, (অতএব) এইরূপ অধ্যাশয়কেই লোকেরা অসাধারণ বলিয়া থাকে"॥ ১৪॥

"হে ধুত......উন্নত অধ্যাশয় প্রাপ্ত হয়েন?" (এইরূপ) উক্ত হইয়া থাকে—"(তাঁহারা) অপর তীর্থিকের (বিধর্মী সম্প্রদায়ের) মত শ্রবণ করিয়া অবজ্ঞাবশতঃ প্রস্থান করেন। এইভাবে সেই নরসিংহগণ উন্নত অধ্যাশয়-যুক্ত হইয়া থাকেন"॥ ১৫॥

"হে ধুত......অকৃপণ (অতুচ্ছ বা উদার) অধ্যাশয় প্রাপ্ত হয়েন"? (এইরূপ উক্ত হইয়াছে—

"কামনার গুণ ভোগ করিবার জন্য তাঁহারা কোন কিছুকে শুভ কার্য বলিয়া জ্ঞান করে না। সেই কারণে তাঁহাদের অধ্যাশয়গুলিকে সর্বদা অকৃপণ (উদার) বলিয়া ধরা হয়"॥ ১৬॥

"হে ধুত......অনিবর্ত অধ্যাশয় প্রাপ্ত হয়েন?" (এইরূপ) উক্ত হইয়া থাকে—

"বুদ্ধত্বলাভে কৃতসংকল্প হইয়া তাঁহারা কামনার বিষয়সমূহদ্বারা অবকীর্ণ বা দূরে বিক্ষিপ্ত হয়েন না। এই জন্য তাঁহাদের অধ্যাশয় অনিবর্তনীয় বলিয়া গৃহীত হয়"॥ ১৭॥

"হে ধুত... ...অকৃত্রিম অধ্যাশয় প্রাপ্ত হয়েন?" (এইরূপ) বলা যায়—

वशिप्रत्येकबुद्धाना न स्पृहेन्ति कथचन ।
एव चाकृत्रिमो भवति तेषामध्याशय सदेति ।।१८।।
कथ च धृतधर्मधर बोधिसत्वा. शुद्धाध्याशया भवन्ति । उच्यते ।।
(८८) लाभसत्कारमुत्सृज्य परमार्थाभिकाङ्क्षिणो ।
शुद्ध अध्याशयस्तेषामित्येवमुपदिश्यते ।।१९।।
कथ च भो धृतधर्मधर बोधिसत्वा दृढाध्याशया भवन्ति । उच्यते ।
न मर्हरन्ति वीरिय धर्मे लोकैरभिद्रुता ।
एवमध्याशयास्तेषा दृढा सन्ति महर्षिणामिति ।।२०।।
कथ च भो धृतधर्मधर बोधिसत्वा स्वभावाध्याशया भवन्ति । उच्यते ।
मूर्छितास्ते न भुजन्ति पराश्नान्यवस्तुता ।
स्वभावाध्याशयस्तेषामेवमार्य प्रशस्यते ति ।।२१।।
कथ च भो धृतधर्मधर बोधिसत्वा तृप्ताध्याशया भवन्ति । उच्यते ।
नाभ प्रस्यन्दन्ति कामेषु निष्क्रम्याभिरता सदा ।
एवमध्याशयो तृप्तो बोधिसत्वे प्रशस्यते ति ।।२२।।

---

"বশী প্রত্যেকবুদ্ধদিগকে তাঁহারা কখনই স্পৃহা বা অসূয়ার দৃষ্টিতে দেখেন না। এইভাবে তাঁহাদের অধ্যাশয় সর্বদা অকৃত্রিম হইতে পারে"॥ ১৮॥

"হে ধৃত শুদ্ধ অধ্যাশয় প্রাপ্ত হয়েন॰" এইরূপ উক্ত হইতে পারে—

(৮৮) "তাঁহারা লাভ ও সৎকার (সম্মান) পরিত্যাগ করিয়া পরমার্থ প্রাপ্তির আকাঙ্ক্ষা করিয়া থাকেন। তাঁহাদের এইরূপ অধ্যাশয় শুদ্ধ বলিয়া উপদিষ্ট হইয়া থাকে"॥ ১৯॥

"হে ধৃত দৃঢ় অধ্যাশয় প্রাপ্ত হয়েন॰" এইরূপ বলা যাইতে পারে—

"লোকসমূহদ্বারা অভিদ্রুত বা আক্রান্ত হইয়াও তাঁহারা ধর্মবিষয়ে বীর্য বা উদ্যম সংহৃত করেন না, অর্থাৎ উদ্যম ভগ্ন করেন না। এইভাবে মহর্ষিদিগের অধ্যাশয় দৃঢ় বলিয়া গণ্য হয়"॥ ২০॥

"হে ধৃত স্বাভাবিক অধ্যাশয় প্রাপ্ত হয়েন॰" এইরূপ বলা যায়—

"অবস্তুত বা কামাসক্ত হইয়া তাঁহারা মূর্ছিত বা মোহগ্রস্ত (অবসন্ন, খিন্ন) হইলেও পরের অন্ন আহার করেন না। হে আর্য, তাঁহাদের এইরূপ অধ্যাশয় স্বাভাবিক বলিয়া প্রশংসিত হইয়া থাকে॥ ২১॥

"হে ধৃত তৃপ্ত অধ্যাশয় প্রাপ্ত হয়েন॰" এইরূপ কথিত হয়—

"তাঁহারা সর্বদা নিষ্ক্রমণ বা সংসারত্যাগে অভিরত হইয়া কামনার বিষয়-সমূহের দিকে ধাবমান হয়েন না। বোধিসত্ত্বে এইরূপ অধ্যাশয় তৃপ্ত বলিয়া প্রশংসিত হইয়া থাকে"॥ ২২॥

कथं च भो धुतधर्मधर बोधिसत्वाः पुद्गलाध्याशया भवन्ति। उच्यते।

स्वयभूसर्वदर्शित्वमभिकाक्षन्ति पण्डिताः।
पुद्गलाध्याशया भवन्ति चैवमप्रतिमा ध्रुवाः ।।२३।।

(८६) कथ च भो धुतधर्मधर बोधिसत्वा अनन्ताध्याशया भवन्ति। उच्यते।

न प्रार्थयन्ति महाभोगानदानगुणसंपदा।
अनन्ताध्याशयाश्चैव भवन्ति पुरुषोत्तमा इति ।।२४।।
सर्वेहि एतेहि विशद्भि सर्वधर्मविशारदा।
समन्दिता सत्पुरुषा शुभैरध्याशयैर्वरा इति ।।२५।।

इमेहि खलु भो धुतधर्मधर बोधिसत्वा विशद्भिरध्याशयैः समन्वागता भवन्तीति।

एवमुक्ते आयुष्मान्महाकाश्यप आयुष्मन्त महाकात्यायनमुवाच। कतिहि भो जिनपुत्र आकारेहि बोधिसत्वा द्वितीयाया भूमौ वर्तमानास्तृतीयाया भूमौ विवर्तन्ति। एवमुक्ते आयुष्मान्महाकात्यायनो आयुष्मन्तं महाकाश्यपमुवाच। अष्टाविशद्भि भो धुतधर्मधर कारणेहि बोधिसत्वा द्वितीयाया भूमौ वर्तमानाः

---

"হে ধ্‌ত    প্‌দ্‌গল অধ্যাশয় প্রাপ্ত হয়েন?" এইব্‌প উক্ত হইতে পাবে—

"পাণ্ডিত (বোধিসত্ত্বগণ) স্বয়ংভূ (ব্‌দ্ধেব) সর্বদর্শিত্ব আকাঙ্ক্ষা কবিযা থাকেন। অতুলনীয় ও ধ্‌ব (স্থিব) (এই বোধিসত্ত্বদিগকে) প্‌দ্‌গল অধ্যাশযয্‌ক্ত বলা হইযা থাবে'॥ ২৩॥

(৮৯) "হে ধ্‌ত    অনন্ত অধ্যাশয প্রাপ্ত হযেন?" এইব্‌প বলা যায—

'অদানশীল লোকেব গ্‌ণসম্পৎ প্রাপ্ত হইয়া (অর্থাৎ নিজেবা অদানশীল হইয়া) তাঁহাবা মহাভোগ প্রার্থনা কবেন না। এইভাবে প্‌ব্‌ষোত্তমগণ অনন্ত অধ্যাশযয্‌ক্ত বলিযা কথিত হইয়া থাকেন'॥ ২৪॥

সর্বধর্মবিশারদ শ্রেষ্ঠ সৎপ্‌ব্‌ষগণ এইসব কুড়িটি অধ্যাশযদ্বাবা সমন্বিত হইয়া থাকেন॥ ২৫॥

"হে ধ্‌ত (নিষ্পাপ) ও ধর্মধব, বোধিসত্ত্বগণ এই কুড়িটি অধ্যাশযদ্বাবা সমন্বিত হইয়া থাকেন।"

এইব্‌প উক্ত হইলে পব, আয্‌ষ্মান্ মহাকাশ্যপ আয্‌ষ্মান্ মহাকাত্যায়নকে জিজ্ঞাসা কবিলেন—"হে জিনপ্‌ত্র, দ্বিতীয ভূমিতে অবস্থিত বোধিসত্ত্বগণ কত প্রকাবে তৃতীয ভূমিতে অগ্রসব হওয়া বিষয়ে নির্বর্তিত হইয়া থাকেন অর্থাৎ তৃতীয় ভূমি প্রাপ্ত হইতে অসমর্থ হযেন। এই প্রকাব উক্ত হইলে পব, আয্‌ষ্মান্ মহাকাত্যায়ন আয্‌ষ্মান্ মহাকাশ্যপকে উত্তবে বলিলেন—"হে ধ্‌ত (নিষ্পাপ) ও ধর্মধব, অষ্টাবিংশতি কাবণে দ্বিতীয ভূমিতে বর্তমান বোধিসত্ত্বেবা তৃতীয় ভূমিতে অগ্রসর

तृतीयाया भूमौ विवर्तन्ते। कतमैरष्टाविंशद्भिराकारैः। तद्यथा लाभगुरुकाश्च भवन्ति। सत्कारगुरुकाश्च भवन्ति। कीर्तिश्लोकपराश्च भवन्ति। शठाश्च भवन्ति। विषमेण च वृद्धिं कल्पयन्ति। गुरुकोपनभाषणपराश्च भवन्ति। त्रिषु रत्नेषु न च चित्रिकारबहुला वितरन्ति। दक्षिणीयेषु बोधिसत्वचरितं च न पर्येषन्ति। यतश्च बोधिसत्वचरितभूमिं प्राप्नुवन्ति ता न पूजयन्ति। अतिरेकपूजायै प्राप्य च भारं न उपादियन्ति। अप्राप्यं च भारं उपादियित्वा वितरन्ति। आकीर्णविहारेण च नार्तीयन्ति। माल्यवस्त्रालंकाराभारणानुलेपनधराश्च भवन्ति। अल्पगुणप(६०)रितुष्टाश्च भवन्ति। अभीक्ष्णं लोकरमणीयाभिरताश्च भवन्ति। न च सर्वधातु अनित्या संकल्पयन्ति। स्वेन च वर्णरूपेण परमभिमन्यन्ति। न च विपरीतदर्शनत्यागं करोन्ति। न च यथोद्दिष्टं पदव्यंजन परिपूर्णं करोन्ति। देशनामत्सरिणश्च भवन्ति। अपात्रदर्शिनश्च भवन्ति। पात्रे च न प्रतिपादयन्ति। कठिनसन्तानाश्च भवन्ति। असमीक्षकारिणश्च भवन्ति। ये केचि भो धुतधर्मधर बोधिसत्वा द्वितीयाया भूमौ वर्तमाना तृतीयायां भूमौ विवर्तन्ति सर्वे ते इमेहिरष्टाविंशद्भिराकारैर्विवर्तन्ति।

---

হওয়া বিষয়ে নিবর্তিত হইয়া থাকেন। অষ্টাবিংশতি আকার বা প্রকার কি কি? সেগুলি এইরূপ—(১) তাঁহারা লাভগুরুক হইয়া থাকেন অর্থাৎ তাঁহারা সংসারিক লাভগুলিতে গুরুত্ব বোধ করেন, (২) সৎকার বা সম্মানে গুরুত্ব বোধ করেন, (৩) কীর্তির প্রশংসায় অভিলাষী হয়েন, (৪) শঠ হয়েন, (৫) বিষম বা অন্যায় উপায়দ্বারা (সম্পদের) বৃদ্ধি কামনা করেন, (৬) গুরুকে কোপিত করিবার জন্য ভাষণশীল হয়েন, (৭) (বুদ্ধ, ধর্ম ও সংঘরূপ) ত্রিরত্নে অধিকতর সমাদর বা মনোযোগ প্রদান করেন না, (৮) দক্ষিণেয় বা দক্ষিণার্হ বা পূজাপাত্র জনে বোধিসত্ত্বের চরিত অন্বেষণ করেন না, (৯) যাঁহারা বোধিসত্ত্ব চরিত প্রাপ্ত হইয়াছেন তাঁহাদিগকে পূজা বা সম্মান প্রদান করেন না, (১০) অতিরিক্ত বা অত্যধিক পূজা প্রদর্শনের জন্য যথোপযুক্ত ভার গ্রহণ করেন না, (১১) বরং তজ্জন্য অনুপযুক্ত ভার গ্রহণ করিয়া (পূজা) বিতরণ করেন, (১২) আকীর্ণ বা জনবহুলস্থানে বিহার করিতে কোন কষ্ট বা দুঃখ অনুভব করেন না, (১৩) মালা, (১৪) বস্ত্র, (১৫) অলঙ্কার, (১৬) আভরণ, ও (১৭) অনুলেপন ধারণ বা ব্যবহার করিয়া থাকেন (১৮) অল্প গুণ বা গুণলাভেই (১৯) পরিতুষ্ট হইয়া থাকেন, (১৯) সর্বদাই এই লোকের রমণীয় বস্তুতে অভিরত থাকেন, (২০) সব ধাতুকে (প্রাকৃতিক অবস্থাকে) অনিত্য বলিয়া বিবেচনা করেন না, (২১) নিজের বর্ণ ও রূপকেই অত্যধিক মনে করেন (২২) বিপরীত দর্শন অর্থাৎ অ-বোধিদর্শন ত্যাগ করেন না (২৩) (শাস্ত্রের) যথোপদিষ্ট পদ ও ব্যঞ্জন পরিপূর্ণভাবে রক্ষা করেন না, (২৪) দেশনা বিষয়ে মাৎসর্যযুক্ত থাকেন, (২৫) (দানের অনুপযোগী) পাত্রকে দেখা দিয়া থাকেন (অর্থাৎ অপাত্রে দান করেন), (২৬) উপযুক্ত

तत्रेदमिति उच्यते ।

इत्येषा द्वितीया भूमि बोधिसत्वानमुच्यते ।
नानाकुशलकोशाना लोकार्थसुखचारिणा ॥१॥
ये हि दोषेहि संयुक्ता विवर्तन्ति तथाविधा ।
ये चैव परिवर्तन्ता न विवर्तन्ति पण्डिता· ॥२॥
दुरारोहा धुरधीरा· प्रतिपद्यन्ति शूरता ।
ता च लोकानुकम्पार्थं बहुदु खा चरन्ति ते ॥३॥
ते ते देवमनुष्याना पूज्या सर्वे तथागता ।
तथा हि विविध दु ख उपेन्ति ज्ञानपूर्वक ॥४॥
नानाधातुमिमं लोकमनुवर्तन्ति पण्डिता ।
तेन तेषा गता कीर्ति लोके समरुमानुषे इति ॥५॥

इति श्रीमहावस्तुअवदाने द्वितीयभूमि समाप्ता ।

---

পাত্রে দান করেন না, (২৭) কঠিন সন্তান বা সন্ততি (গোত্র ?) যুক্ত হইয়া থাকেন, এবং (২৮) সম্যক্‌ভাবে সব বস্তুর সমীক্ষণ করেন না।

হে ধূত (নিষ্পাপ) ও ধর্মধর যে সব বোধিসত্ত্বেরা দ্বিতীয় ভূমিতে বর্তমান থাকিয়া তৃতীয় ভূমি হইতে নিবর্তিত হয়েন তাঁহারা এই অষ্টাবিংশতি প্রকারেই নির্বার্তিত হয়েন অর্থাৎ তৃতীয় ভূমিতে অধিরোহণ করিতে পারে না। সেই বিষয়ে এইরূপ কথিত আছে—

নানাপ্রকার কুশলের কোশ বা সম্পৎ ধারণ করিয়া লোকদিগের জন্য সুখে সংচরণকারী বোধিসত্ত্বদিগের দ্বিতীয় ভূমি এই প্রকারেই উক্ত হইয়াছে॥ ১॥

(তন্মধ্যে) কোন কোন তথাবিধ বোধিসত্ত্বেরা দোষসমূহদ্বারা সংযুক্ত হইয়া ভ্রষ্ট (নিম্নগামী) হয়েন এবং কোন কোন পণ্ডিত বোধিসত্ত্বেরা পরিবর্তনশীল হইয়া এইরূপ ভ্রষ্ট হয়েন না॥ ২॥

কার্যভারবহনে ধীর (বোধিসত্ত্বেরা) দুরারোহ শূরতা প্রাপ্ত হয়েন এবং লোকের প্রতি অনুকম্পা প্রদর্শনের জন্য তাঁহারা বহুপ্রকার দুঃখ ভোগ করিয়া এই (শূরভাব) পথে বিচরণ করিয়া থাকেন॥ ৩॥

সেই সেই দেব ও মনুষ্যের পূজ্য সব তথাগতগণ জ্ঞানলাভের পূর্ব পর্যন্ত সেইরূপ বিবিধ দুঃখ প্রাপ্ত হইয়া থাকেন॥ ৪॥

পণ্ডিত (বোধিসত্ত্বেরা) নানাধাতুময় অর্থাৎ অবস্থান মধ্যে সঞ্চরণরত এই লোকের অনুবর্তন করিয়া থাকেন এবং সেইভাবে তাঁহাদের কীর্তি দেব ও মনুষ্যদিগের লোকে গমন করিয়া থাকে॥ ৫॥

ইতি শ্রীমহাবস্তু অবদানে দ্বিতীয় ভূমি সমাপ্ত।

(६१) एवमुक्ते आयुष्मान्महाकाश्यपः आयुष्मन्तं महाकात्यायन-मुवाच। द्वितीया भूमितो तृतीयां भूमि संक्रमन्ताना वोधिसत्वानां नरवरात्मज कीदृशं जायते चित्तमिति।

ततः कात्यायनस्थविरः काश्यपमिदमब्रवीत्।
श्रूयता वोधिसत्वानां सन्धिचित्तमनुत्तमं ॥१॥
त्यागे प्रवर्तते चित्तं वोधिसत्वानमावुसो।
तृतीयां संक्रमन्तानां द्वितीयातो जिनात्मज ॥२॥
सुखेन्ति सर्वसत्वानां संस्थितानि नरेश्वराः।
तं च नात्मसुखार्थाय नापि वोधेः कथंचन ॥३॥
क्रिणन्ति पुत्रदारेण एकगाथां सुभाषिता।
. . . . . . . . . . . . . . . . . . . . . . ॥४॥
माधुना वोधिसत्वेन राज्य कारयता पुरा।
. . . . . . . . . . . . . . . . . . . . . . ॥५॥
वनगहनं वलगहनं गिरिगहनानि त्यागग्रहणानि।
विपमाप्रतिसन्निपण्णवनानि तु मनुष्यगहनानि ॥६॥

---

### তৃতীয় ভূমি

(৬১) এইরকম উক্ত হইলে পর, আয়ুষ্মান্ মহাকাশ্যপ আয়ুষ্মান্ মহা-কাত্যায়নকে জিজ্ঞাসা করিলেন—"হে নবশ্রেষ্ঠের পুত্র, দ্বিতীয় ভূমি হইতে তৃতীয় ভূমিতে আরোহণকারী বোধিসত্ত্বদিগের কীদৃশ চিত্ত বা মনোবৃত্তি হইয়া থাকে?"

তৎপর স্থবির কাত্যায়ন কাশ্যপকে এই কথা বলিলেন—"বোধিসত্ত্বদিগের অনুত্তম সন্ধিচিত্ত (অর্থাৎ উভয় ভূমির সন্ধিস্থলে অবস্থানসময়ের মনোভাব) শ্রবণ কর"॥ ১॥

"হে আয়ুষ্মান্ (বন্ধো) জিনপুত্র, দ্বিতীয় হইতে তৃতীয় ভূমিতে সংক্রমণকারী বোধিসত্ত্বগণের চিত্ত ত্যাগবিষয়ে প্রবর্তিত হইয়া থাকে॥ ২॥

সর্বসত্ত্বের সুখের জন্য এই নরেশ্বর (বোধিসত্ত্বেরা) সংস্থিত রহেন। তাঁহাদের এইরূপ কার্য আত্মসুখের জন্যও নহে বোধিলাভের জন্যও নহে॥ ৩॥

স্ত্রী-পুত্রের (ত্যাগের) দ্বারা তাঁহারা সুভাষিত একটি গাথাও ক্রয় করিয়া থাকেন . ॥৪॥

পুরাকালে একটি সাধু বোধিসত্ত্ব যখন রাজ্য করিতেছিলেন.. ॥ ৫॥

(দুর্গম) বনগহন, বল বা সেনাগহন ও গিরিগহন বর্তমান আছে, কিন্তু, বিষম ও অস্থির অপ্রতিসন্নিষণ্ণ—যাহা স্থিরভাবে স্থিত নহে (অর্থাৎ চঞ্চল) বনসমূহ (বিষয়তৃষ্ণা-সমূহ) মানুষের গহন এবং এগুলিই ত্যাগের পরিপন্থী॥ ৬॥

तृणगुल्मकण्ठकलताकुलानि वृक्षग्रहणा गहनानि ।
शठनिकृतिपैशुन्यानि तु मनुष्यगहनानि ।।७।।
. . . . . . . . . . . . . . . . . . . . . . .
. . . . . . . . . . . . भण्डिना ब्रूहि ब्राह्मण ।।८।।
(९२) . . . . . . . . बोधिसत्वेन एका गाथा सुभाषिता ।
बोधिसत्वेन सा क्रीता परमार्थाभिकांक्षिणा ।।९।।
अहितुण्डिकातो हस्तातो यत्नात्क्रीतं सुभाषितं ।
यावज्जीवन्ते अमुष्यां पेलायां दुष्कृतं कृतं ।।१०।।
ब्राह्मणो अभ्युपगम्य ऋषिदेवं नरेश्वरं ।
इदमुवाच प्रीतात्मा अस्ति एषा सुभाषिता ।।११।।
तस्य मूल्यं तव शीर्ष त्यक्त्वा शीर्षमित्यब्रवीत् ।
ब्रूहि ब्राह्मण शीघ्रं मे गाथामेतां सुभाषितां ।।१२।।
यदि अपि किञ्चिदशुभं समुदारन्ति
संबोधिसत्वचरितान्यभिकांक्षमाणाः ।
तैलप्रदीप इव सूर्यमरीचिच्छन्नः
न भ्राजते विपुलपुण्यबलाभिभूतं ।।१३।।

---

তৃণ, গুল্ম, কণ্টক ও লতাদ্বারা আকুল গহনগুলি বৃক্ষসমূহকে আক্রমণ করিয়া থাকে। কিন্তু, মনুষ্যের গহনস্থান (বিঘ্ন) হইল শাঠ্য, নিকৃতি (প্রতারণা) ও পৈশুন্য (খলতা)॥ ৭॥

হে ব্রাহ্মণ, ভাণ্ডদ্বারা. .. বল (শ্লোকটি প্রায় সম্পূর্ণ লুপ্ত)॥ ৮॥

(৯২) এই একটি সুভাষিত গাথা পরমার্থের আকাঙ্ক্ষাকারী কোন একটি বোধিসত্ত্বদ্বারা ক্রীত হইয়াছিল॥ ৯॥

আহিতুণ্ডিক বা ব্যালগ্রাহীর হস্ত হইতে যত্নপূর্বক একটি সুভাষিত ক্রীত হইয়াছিল। যাবজ্জীবন সেই পেলা (পেটা) বা পেটিকাতে (বা তদ্দ্বারা) দুষ্কৃত বা দুষ্কার্য করা হইয়াছে॥ ১০॥

ঋষিদেব-নামক নরেশ্বরের নিকট উপস্থিত হইয়া প্রীতমনাঃ একটি ব্রাহ্মণ তাঁহাকে বলিলেন—"(আমার নিকট) একটি সুভাষিত (গাথা) আছে"॥ ১১॥

তিনি বলিলেন "তাহার মূল্য হইল তোমার মস্তক।" মস্তক ত্যাগ করিতে চাহিয়া তিনি উত্তর করিলেন—"হে ব্রাহ্মণ, শীঘ্র আমার নিকট সেই সুভাষিত গাথাটি বল"॥ ১২॥

সংবোধিসত্ত্বদিগের চরিত আকাঙ্ক্ষা করিয়া যদি কেহ কিঞ্চিৎ কার্যও সম্পাদন

सुरूप नाम भूमिपति राक्षसो इदमब्रवीत् ।
अस्ति सुभाषिता गाथा क्रेया यदि क्रिणासि ता ।।१४।।
तस्या मूल्य कुमार च देवी त्वा चैव भक्षयेत् ।
गृह्यता यदि ते कृत्य गाथा हि धर्मसहिता ।।१५।।
सोऽब्रवीद्राजा सुरूपो नि सगो धर्मगौरवात् ।।
गृह्यता दीयता गाथा युक्त भवतु मा चिर ।।१६।।
(६३)तत्रेमा गाथा सुभाषिता राक्षसो अब्रवीत् ।
परिदेवितकपनपु अनिष्टमयोगप्रियहीनेषु ।
उषित नरकेपु वर न च कुपुरुपसश्रयनिकेत ।।१७।।
अमात्य सजय नाम पिशाचो इदमब्रवीत् ।
स्वक मे हृदय देहि शृणु गाथा सुभाषिता ।।१८।।
स्वकते हृदय दमि ब्रूहि गाथा सुभाषिता ।
पिशाचमब्रवीद्धीरो सजयो विगतव्यथो ।।१९।।
तत्रेमा गाथा सुभाषिता पिशाचोऽब्रवीत ।

---

করেন তাহা বিপুল পুণ্যবলদ্বারা অভিভূত হওয়ায় সূর্যরশ্মিদ্বারা আচ্ছন্ন তৈল প্রদীপের ন্যায় দীপ্তযুক্ত হইয়া শোভমান হয় না॥ ১৩॥

সুরূপ নামক এক রাজাকে কোন রাক্ষস ইহা জিজ্ঞাসা করিয়াছিল— আমার নিকট বিক্রেয় একটি সুভাষিত গাথা আছে—যদি তুমি ইহা ক্রয় করিতে চাহ॥ ১৪॥

সেই গাথার মূল্যরূপে আমি তোমার কুমার দেবী (রাজ্ঞী) ও তোমাকে ভক্ষণ করিব। যদি তোমার কার্য থাকে তাহা হইলে ইহা গ্রহণ কর কারণ এই গাথা একটি ধর্মসংহিতা ॥ ১৫॥

ধর্মের গৌরবে বা তৎপ্রতি ভক্তিতে নিঃসঙ্গ সেই রাজা সুরূপ বলিলেন— যাহা নিতে হয় নেও কিন্তু গাথা দেও—উপযুক্ত কার্য সমাধা লাভ করুক যেন বিলম্ব না হয়॥ ১৬॥

(৬৩) তখন রাক্ষস এই সুভাষিত গাথাটি বলিল—

বরং পরিদেবন (বা শোকদুঃখ) ও (ভয়াদিজন্য) কম্পনযুক্ত এবং অনিষ্ট বা অপ্রিয় বস্তুর সহিত সংযোগ ও প্রিয় বস্তুর সহিত বিয়োগসমন্বিত নরকসমূহে বাসও বর ভাল তথাপি কুপুরুষগণের সংশ্রিত নিকেতনে বাস ভাল নহে ॥ ১৭॥

সঞ্জয়-নামক অমাত্যকে কোন পিশাচ ইহা বলিয়াছিল—'আমাকে তোমার নিজ হৃদয় (ভক্ষণার্থ) দান কর এবং (তৎপরিবর্তে) একটি সুভাষিত গাথা শ্রবণ কর' ॥ ১৮॥

বীর সঞ্জয় কোন প্রকার ব্যথা বোধ না করিয়া পিশাচকে বলিলেন— আমি তোমাকে আমার নিজ হৃদয় দান করিব তুমি সুভাষিত গাথাটি বল' ॥ ১৯॥

তখন পিশাচ এই সুভাষিত গাথাটি বলিল—

न जातु तृणकाष्ठेहि ज्वलनः शाम्यते ज्वलन् ।
न जातु उपभोगेभ्यः तृष्णा कामेषु शाम्यति ॥२०॥
श्रेष्ठिं वसुन्धरं नाम दरिद्रो इदमब्रवीत् ।
इयं सुभाषिता गाथा सर्वस्वेन तु दीयते ॥२१॥

बोधिसत्वोऽब्रवीत् ।

सर्वस्वं ददामि एषां ब्रूहि गाथां सुभाषितां ।
एतं सन्तः प्रशंसन्ति धर्मेषु यत् सुभाषितं ॥२२॥

तत्रेमां गाथां सुभाषितां दरिद्रोऽब्रवीत् ।

आकीर्णान्यपि शून्यानि बालिशा यत्र जन्तवः ।
(९४)शून्यान्याकीर्णा च सन्ति एकेनापि प्रजानता ॥२३॥
सुरूपं नाम राजानं पुरूषो एतदब्रवीत् ।
जम्बुद्वीपेन मूल्येन शक्यं श्रोतुं सुभाषितं ॥२४॥

बोधिसत्व उवाच ।

जम्बुद्वीपं च ते देमि सर्वं यत्किंचि इच्छसि ।
शीघ्रं सुभाषितं ब्रूहि ब्रूहि सत्यं यदिच्छसि ॥२५॥

---

"তৃণ ও কাষ্ঠদ্বাবা প্রজ্বলিত অগ্নি যেমন কখনই উপশান্ত হয় না, (তেমন) (কাম্যবস্তুসমূহের) উপভোগদ্বারা কামনাব দ্রব্যসমূহে তৃষ্ণা কখনই উপশান্ত হয় না"॥ ২০॥

কোন এক দরিদ্র ব্যক্তি বসুন্ধর-নামক শ্রেষ্ঠীকে এই কথা বলিয়াছিল—"আমার এই সুভাষিত গাথা তোমার সর্বস্ব দান করিলে দেওয়া যাইতে পারে"॥ ২১॥

বোধিসত্ত্ব বলিলেন—

"আমি আমার সর্বস্ব দান করিব, তুমি এই সুভাষিত গাথাটি বল। সজ্জনেরা ধর্মবিষয়ে যাহা সুভাষিত, তাহা প্রশংসা করিয়া থাকেন"॥ ২২॥

তখন সেই দরিদ্র ব্যক্তি এই সুভাষিত গাথাটি বলিল—

"যেখানে জন্তুরা (মানুষেরা) বালিশ বা মূর্খ, সেখানে আকীর্ণ বা পরিপূর্ণ স্থানসমূহও শূন্য বলিয়া প্রতীয়মান হয়; (৯৪) (কিন্তু) যেখানে একজনও জ্ঞাতা বা জ্ঞানী লোক থাকে, সেখানে শূন্যস্থানগুলিও আকীর্ণ বা পরিপূর্ণ লক্ষিত হয়"॥ ২৩॥

একটি পুরুষ সুরূপ-নামক রাজাকে এই কথা বলিয়াছিল—"জম্বুদ্বীপরূপ মূল্যদ্বারা তুমি একটি সুভাষিত শ্রবণ করিতে পার"॥ ২৪॥

বোধিসত্ত্ব বলিলেন—

"আমি তোমাকে জম্বুদ্বীপ ও তুমি যাহা কিছু পাইতে ইচ্ছা কর তাহাও

तत्रेमा गाथा सुभाषिता पुरुषोऽब्रवीत् ।

अहंकारममकारा नाना यत्र समुपस्थिता ।
मान यत्र निरोधाय उत्पद्यन्ते तथागता ॥२६॥
सत्वर नाम हरिण लुब्धक इदमब्रवीत् ।
इय सुभाषिता गाथा देहि मांस शृणोहि ता ॥२७॥
यदि विनाशधर्मेण मांसेनाह सुभाषित ।
शृणोमि देमि ते मांस क्षिप्र ब्रूहि सुभाषित ॥२८॥

तत्रेमा सुभाषिता गाथा लुब्धकोऽब्रवीत् ।

सता पादरज श्रेयो न सुवर्णमयो गिरि ।
सो पांसु शोकहाराय सो गिरि शोकवर्धन इति ॥२९॥

(९५) राजान नागभुज नाम तद्दासो इदमब्रवीत् ।
चातुर्द्वीपेन राज्येन शक्य प्राप्तु सुभाषित ॥३०॥

बोधिसत्वोऽब्रवीत् ।

---

দিতেছি। তুমি শীঘ্র সুভাষিতটি বল এবং যাহা সত্য মনে করিয়া বলিতে ইচ্ছা কর তাহা বল' ॥ ২৫ ॥

তখন সেই পুরুষটি এই সুভাষিত গাথাটি বলিল—

"যখন অহংকার ও মমকার এই উভয় এবং মান (দর্প বা অভিমান) সমুপস্থিত হয়—তখন সে সবের নিরোধ জন্য তথাগতগণ উৎপন্ন হইয়া থাকেন'॥ ২৬ ॥

কোন লুব্ধক (ব্যাধ) সত্বর-নামক এক হরিণকে এই কথা বলিয়াছিল—"এই একটি সুভাষিত গাথা আছে—তোমার মাংস যদি প্রদান কর তাহা হইলে সেটি শুনিতে পার' ॥ ২৭ ॥

(হরিণ উত্তর করিল—)

"যদি বিনাশধর্ম মাংস প্রদান করিলে আমি সুভাষিত শ্রবণ করিতে পারি, তাহা হইলে আমি তোমাকে আমার মাংস দিতেছি, তুমি শীঘ্র (সেই) সুভাষিত বল' ॥ ২৮ ॥

তখন সেই লুব্ধক এই সুভাষিত গাথাটি বলিল—

"সজ্জনগণের পাদধূলিও বরং শ্রেয়স্কর তথাপি সুবর্ণময় (মেরু) পর্বত তেমন নহে। সেই পাংশু বা ধূলি শোক হরণ সমর্থ কিন্তু সেই পর্বত শোক-বর্ধন করে' ॥ ২৯ ॥

(৯৫) নাগভুজ-নামক রাজাকে তাঁহার এক দাস এই কথা বলিয়াছিল—"চতুর্দ্বীপসমন্বিত তোমার রাজ্য প্রদান করিলে তুমি একটি সুভাষিত পাইতে পার" ॥ ৩০ ॥

বোধিসত্ত্ব উত্তরে বলিলেন—

चातुर्द्वीपं च ते राज्यं देमि क्षिप्रमुदीरय ।
एतां सुभाषितां वाचां मा विलम्ब ब्रवीहि मे ति ।।३१।।
तत्र इमं श्लोकं सुभाषितं तद्दासोऽब्रवीत् ।
लोमोत्पाटनतुल्यमाहु विदुषः प्राज्ञस्य या विक्रिया
तस्मा ज्ञानवलं समेतिय पुनर्दोषां समूलां नया ।
छित्त्वा दोषविवर्जितेन मनसा संभाति संघः शुचिः
भाति लोकगुरुः सतामनुगतोऽनिक्षिप्तभारो शुचिरिति ।।३२।।
एवं सुभाषितार्थाय प्रपाते पतितः पुनः ।
भूयः सुभाषितार्थाय पोतस्त्यक्तो महार्णवे ।।३३।।
भूयो अक्षीणि त्यक्तानि श्रुत्वा गाथां सुभाषितां ।
अग्निस्कन्धे पुनः पतितः श्रुत्वा गाथां सुभाषितां ।।३४।।
वहूनि एवमादीनि दुष्कराणि जिनर्षभाः ।
सुभाषितानामर्थाय प्रतिपद्यन्ते महायशा ।।३५।।

(१६)एवमुक्ते आयुष्मान्महाकाश्यपः आयुष्मन्तं महाकात्यायनमुवाच । ये पुनर्भो जिनपुत्र वोधिसत्वाः तृतीयायां भूमौ वर्तन्ते कथं चतुर्थायां भूमौ

---

"আমি তোমাকে চতুর্দ্বীপসমন্বিত রাজ্য দান করিতেছি, তুমি শীঘ্র এই সুভাষিত বাক্যটি বল; বিলম্ব করিও না—ইহা আমাকে বল" ॥ ৩১ ॥

তখন তাঁহার দাসীটি এই সুভাষিত শ্লোকটি বলিল—

"প্রজ্ঞাসম্পন্ন বিদ্বানের যে বিক্রিয়া বা প্রকৃতির অন্যথাভাব হয় তাহার বিদারণ লোম-উৎপাটনের ন্যায় কষ্টকর ব্যাপার। সেই জন্য শুচি বা শুদ্ধ (ভিক্ষু)-সংঘ জ্ঞানবল প্রাপ্ত হইয়া ও নীতিদ্বারা দোষসমূহকে সমূল ছিন্ন করিয়া দোষশূন্য মনে দীপ্তিমান্ থাকে। শুচি বা শুদ্ধ লোকগুরুও সজ্জনগণদ্বারা অনুগত হইয়া (নিজ কার্য) ভার নিক্ষেপ না করিয়া দীপ্তিমান্ থাকেন" ॥ ৩২ ॥

এইভাবে সুভাষিতলাভের জন্য (বোধিসত্ত্ব) আবার প্রপাত (পর্বত হইতে পতনের স্থান) হইতেও পতিত হইয়া থাকেন। আবার (তিনি) সুভাষিতলাভের জন্য মহাসমুদ্রে পোত বা যানপাত্রও পরিত্যাগ করিয়া থাকেন ॥ ৩৩ ॥

সুভাষিত গাথা শ্রবণ করিবার জন্য (তিনি) আবার অক্ষিদ্বয় ত্যাগ করিতে পারেন এবং তজ্জন্য অগ্নিস্কন্ধে বা অগ্নিখণ্ডে পতিতও হইতে পারেন ॥ ৩৪ ॥

সুভাষিতসমূহের লাভের জন্য মহাযশাঃ জিনর্ষভগণ (শ্রেষ্ঠ জিনগণ) এইরূপ বহু দুষ্কর কার্য সম্পাদন করিয়া থাকেন ॥ ৩৫ ॥

(১৬) এইরূপ উক্ত হইলে পর, আয়ুষ্মান্ মহাকাশ্যপ আয়ুষ্মান্ মহা-কাত্যায়নকে জিজ্ঞাসা করিলেন—

"হে জিনপুত্র, যে বোধিসত্ত্বেরা তৃতীয় ভূমিতে বর্তমান আছেন তাঁহারা চতুর্থ

विवर्तन्ति इति। एवमुक्ते आयुष्मान्महाकात्यायन आयुष्मन्त महाकाश्यपमुवाच। चतुर्दशभिर्भो धुतधर्मधर आकारैर्बोधिसत्वा तृतीयाया भूमौ वर्तमाना चतुर्थाया भूमौ विवर्तन्ते। कतमेहि चतुर्दशेहि। अक्षवक्रद्यूतक्रीडानुयोगमनुयुक्ताश्च भवन्ति। अत्यभीक्ष्णं विवेकं सेवन्ति। राज्य च कारापयमाणा लोभेनाभिभूता अन्तान्तरविर्जितवासिना सर्वस्वहारिणो भवन्ति। अपराध च अननुयुज्या वधमाक्षेपयन्ति। वध्यांश्च न मगोपायन्ति। पुत्रांश्च वध्रयन्ति। विप्रतिपन्नाश्च भवन्ति। न च भोगयात्राया सविभजन्ति विद्यमानेषु विभवेषु। प्रव्रजित्वा च सम्यक्सबुद्धाना भाषता वा बाहुश्रुत्य न पर्याप्नुवन्ति। पुरा प्रणिधित्वा च बाहुश्रुत्य न देशयन्ति। आमिषप्रतिवद्धाश्च सेवन्ति न धर्मप्रतिबद्धा। न चाभीक्ष्णं बुद्धवर्णं भाषन्ति। सम्यक्सबुद्धाश्च लोकसमतायै देशेन्ति। न च सम्यक्सबुद्धा लोकोत्तरा इति बोधयन्ति। इमेहि भो धुतधर्मधर चतुर्दशभिराकारैः बोधिसत्वा

---

ভূমিতে (আরোহণ হইতে) কিভাবে নিবর্তিত হয়েন?" এইরূপ উক্ত হইলে পর আয়ুষ্মান্ কাত্যায়ন আয়ুষ্মান্ মহাকাশ্যপকে উত্তরে বলিলেন—"হে ধুত (নিষ্পাপ) ও ধর্মধর, চতুর্দশ প্রকারে তৃতীয় ভূমিতে বর্তমান বোধিসত্ত্বগণ চতুর্থ ভূমিতে (আরোহণ করিতে) অসমর্থ হইয়া থাকেন। সেই চতুর্দশ প্রকার কি কি? (১) তাঁহারা অক্ষ ও বক্র (অসৎ) দ্যূতক্রীড়াতে সর্বদা অনুষক্ত বা ব্যাপৃত থাকেন। (২) তাঁহারা অত্যন্ত অধিক বিবেক বা নির্জনস্থানে বাস করিয়া থাকেন। (৩) তাঁহারা রাজ্য শাসন করিতে যাইয়া লোভদ্বারা অভিভূত হইয়া রাজ্যমধ্যস্থিত অধিবাসীদিগের সর্বস্ব অপহরণ করিয়া থাকেন। (৪) যাহারা কোন অপরাধ সম্বন্ধে অনুযোগের পাত্র নহে তাহাদিগকে তাঁহারা বধ করার অপরাধে নিন্দা করিয়া থাকেন। (৫) তাঁহারা বধ্য বা বধার্হ জনকে গোপন করিয়া রাখেন না। (৬) তাঁহারা পুরুষদিগের পৌরুষ হরণ করেন। (৭) বিপ্রতিপত্তিযুক্ত বা পরস্পর বিবাদবিসংবাদরত হয়েন। (৮) বিভবসমূহ থাকা সত্ত্বেও তাঁহারা ভোগের উপায় বিধানকালে সে সব সংবিভাগ করিয়া লইবেন না। (৯) তাঁহারা প্রব্রজ্যা বা সন্ন্যাস গ্রহণ করিয়াও, সম্যক্‌সংবুদ্ধগণ যখন ভাষণ দেন, তখন তাঁহাদের বাহুশ্রুত্য (অর্থাৎ পাণ্ডিত্যের আধিক্য) নিজেরা শিক্ষা করিয়া নেন না। (১০) পূর্বে প্রণিধান বা ধ্যানসংকল্প করিয়াও বাহুশ্রুত্য (শাস্ত্রাভ্যাসের আধিক্য) বিষয় উপদেশ করেন না। (১১) তাঁহারা কেবল তাহাদিগকে সেবা করেন যাহারা আমিষে অর্থাৎ ভোগবস্তুতে প্রতিবদ্ধ থাকে, ধর্মে নহে। (১২) আবার তাঁহারা বার বার বুদ্ধের (গুণ) বর্ণনাবিষয়ক ভাষণ দেন না। (১৩) তাঁহারা সম্যক্‌সংবুদ্ধদিগকে (সাধারণ) লোকের সমপর্যায়ভুক্ত বলিয়া উপদেশ করিয়া থাকেন। (১৪) কিন্তু, তাঁহারা সম্যক্‌-সংবুদ্ধদিগকে লোকোত্তর (অসাধারণ ব্যক্তি) বলিয়া বুঝাইয়া দেন না। হে ধুত (নিষ্পাপ) ও ধর্মধর এই চতুর্দশ প্রকারের (কারণবশতঃ) বোধিসত্ত্বগণ তৃতীয় ভূমিতে বর্তমান থাকিয়া চতুর্থ ভূমিতে (আরোহণ করিতে) অসমর্থ হয়েন। যে কোন বোধি-

तृतीयायां भूमौ वर्तमानाश्चतुर्थायां भूमौ विवर्तन्ति। ये हि केचिद्भो धुतधर्मधर बोधिसत्वाः तृतीयायां भूमौ वर्तमानाः चतुर्थायां भूमौ विवर्तेन्सुः विवर्तन्ति विवर्तिष्यन्ति वा सर्वे ते इमेहि चतुर्दशेहिराकारैर्नातो भूय इति।

(९७) एवमुक्ते आयुष्मान्महाकाश्यप आयुष्मन्तं महाकात्यायनमुवाच। ये पुनर्भो जिनपुत्र बोधिसत्वा अवैवर्तिया प्रथमं चित्तमुत्पादयन्ति बोधाय केवरूपेण सुखेन युज्यन्ति केवत्तकाश्च सत्वा सुखसातसंगता भवन्तीति। एवमुक्ते आयुष्मान्महाकात्यायन आयुष्मन्तं महाकाश्यपं गाथाभिरध्यभाषि।

सर्वसत्व सुखसातसंगता
संभवन्ति यदचिन्त्यमद्भुतं।
जायते यद मनो महर्षिणां
बोधिमार्गपरिभावनात्मकं ॥१॥
सप्तरात्रमितिनिश्चयाश्च ये
येऽपि ते निरयदारुणालया।
ये च प्रेतभवनेषु प्राणिनो
ते भवन्ति सुखिताश्च नाम ॥२॥

---

সত্ত্বেরা তৃতীয় ভূমিতে বর্তমান থাকিয়া চতুর্থ ভূমিতে যাইতে পারেন নাই, পারেন না, কিংবা পারিবেন না, তাঁহারা সকলেই কিন্তু, এই চতুর্দশ আকারের কারণবশতঃ তদ্রূপ অসমর্থ হইয়াছেন, হয়েন ও হইবেন; ইহার বেশী বলা চলে না।"

(৯৭) এইরূপ উক্ত হইলে পর, আয়ুষ্মান্ মহাকাশ্যপ আয়ুষ্মান্ মহাকাত্যায়নকে জিজ্ঞাসা করিলেন—"হে জিনপুত্র, যে-সব বোধিসত্ত্বেরা বিবর্ত-বিহীন অর্থাৎ এক ভূমি হইতে অপর ঊর্ধ্বস্থ ভূমিতে অধিরোহণে সমর্থ হইয়া প্রথমতঃ বোধিলাভের জন্য চিত্তভাব বা মনোভাব উৎপাদিত করেন, তাঁহারা কিরূপ সুখে যুক্ত হয়েন এবং (তজ্জন্য) কোন্ কোন্ সত্ত্বেরা বা প্রাণীরা সুখ ও আনন্দসংগত হইয়া থাকেন?" এইরূপ উক্ত হইলে পর, আয়ুষ্মান্ মহাকাত্যায়ন আয়ুষ্মান্ মহাকাশ্যপকে গাথাসমূহদ্বারা উত্তর করিলেন—

"যখন মহর্ষিদিগের (বোধিসত্ত্বদিগের) মন বোধিমার্গের চিন্তাযুক্ত হইয়া উঠে, তখন সর্বসত্ত্বই সুখ ও আনন্দসংগত হইয়া থাকে—ইহা অচিন্ত্য ও অদ্ভুত কথা বটে॥ ১॥

সাত রাত্রির মধ্যে যাহাদের মৃত্যু (মিতি?=মৃতি) নিশ্চিত, যাহারা নরকের দারুণ আলয়ে বাস করে, যাহারা প্রেতভবনে আছে তাহারাও সুখিত হইয়া থাকে॥ ২॥

বোধিসত্ত্বের কুশল বা শুভগুণের অনুকম্পাবশতঃ প্রাণিগণ সপ্ত রাত্রি পর্যন্ত চ্যুতি হয় না অর্থাৎ এক জন্ম হইতে জন্মান্তর প্রাপ্ত হয় না মরিয়া যায় না, সমুদ্রসহিত বসুধা ক্ষোভ প্রাপ্ত হইয়া থাকে অর্থাৎ কাঁপিতে থাকে, এবং মেরুপর্বতের মস্তক বা চূড়া প্রভাবযুক্ত হইয়া দুলিতে থাকে॥ ৩॥

॥

सप्तरात्रं न च्यवन्ति प्राणिनो
बोधिसत्वकुशलानुकंपया ।
क्षुभ्यते च वसुधा ससमुद्रा
सप्रभो भ्रमति मेरुमस्तकः ।।३।।
भूमि सन्धिषु अयं प्रवर्तते
निश्चला नभसि नात्र संशयः ।
तेषु सर्वशुभकर्मराशिनां
तेजसा भ्रमति सर्वसंतत ।।४।।

(६८) अथ खलु नामतिदेवो नाम त्रायस्त्रिंशको बोधिसत्वो भूतो एकांसमुत्तरासङ्गं कृत्वा येन भगवन्तो दृष्टो तेनाञ्जलिं प्रणमय्य भगवन्तमभिस्तुतः संमुखं वशीभूतगणस्य इमैः श्लोकैः।

यस्य रुप हेमाभासं तरुणरविरश्मिविहतवपुं विराजिततेजसा
द्वात्रिंशद्भिः पूर्णैः पूर्णं कुशलचरपुरुपकथितैः सुलक्षणलक्षणैः ।
शीलेनाग्र्यं संपुर्णाभं धरणिनगगुरुतरवलं बलोत्तमधारिण
ते वन्दे शान्तं ते दान्तं····स्मृतिविनयकुशलं सुरासुरसत्कृतं ।।१।।
दीर्घं कालं चित्राचारो कुशल अतिविपुलफलदो भवक्षयकांक्षया
श्लाघ्यैर्नानैः मैत्रीपूर्वैर्वहुविविधजनितकुशलैः शमाभिमुखो मुनिः।

---

এই ভূমি বা পৃথিবী যে ইহার সন্ধিস্থলসমূহে নিশ্চলা হইয়া আকাশমার্গে প্রবর্তিত হইতেছে—এই বিষয়ে কোন সংশয় নাই। (কিন্তু, ইহা এখন) সর্ব শুভকর্মের রাশিস্বরূপ (বোধিসত্ত্বদিগের) তেজদ্বারা সর্বদিকে সতত ভ্রমিযুক্তা বা কম্পমানা হইতেছে॥ ৪॥

(৯৮) অনন্তর নামাতিদেব-নামক এক ত্রায়স্ত্রিংশক দেব—যিনি নিজেও বোধিসত্ত্ব হইয়াছেন—এক স্কন্ধে উত্তরাসঙ্গ বা উত্তরীয় (উপরিবস্ত্র) রক্ষা করিয়া ভগবান্ যেদিকে দৃষ্ট হইতেছিলেন সে-দিকে অঞ্জলিবদ্ধ হইয়া প্রণামপূর্বক, বশীভূতগণের সম্মুখে, এই শ্লোকগুলিদ্বারা ভগবানের স্তব করিতে লাগিলেন—

আমি তোমাকে বন্দনা করি—যে-তোমার রূপ সুবর্ণের আভাসযুক্ত, শোভমান তেজবশতঃ যাঁহার শরীর তরুণ রবি (রশ্মি) দ্বারাও অবিহত এবং যাহা (শরীর) কুশলকর্মকারী পুরুষগণদ্বারা বর্ণিত দ্বাত্রিংশৎ পূর্ণ সুলক্ষণদ্বারা পূর্ণ বা ভবিত, এবং যে তুমি শীলাচরণে শ্রেষ্ঠ, সম্পূর্ণ দীপ্তিমান্, ধরণী ও পর্বত অপেক্ষায় গুরুতর বলবিশিষ্ট, উত্তম বলধারী, শান্ত ও দান্ত, স্মৃতি (ধী বা প্রজ্ঞা) ও (বৌদ্ধ প্রাতিমোক্ষের) বিনয়ে কুশল এবং সুর ও অসুরদিগের সৎকৃত বা পূজিত॥ ১॥

তুমি দীর্ঘকাল ব্যাপিয়া বিচিত্র প্রকারের আচরণ প্রদর্শন করিয়াছ; তুমি

त्यक्त्वावासं नित्यं विद्वानसुरसुरमहितं सुखितं सत्वप्रतिबोधने
इक्ष्वाकूनां वंशोद्भूतो धरणितलमवतरि यशःस्थितो अचलाधृतिः ।।२।।
मायाया देव्याः कुक्षिस्मिं प्रविशिपु स कुमुदसदृशो वरो गजरूपवां
एवं · · · · · लोकालोकः तुषितवरभवननिलयं विहाय इहागतः ।
सत्वा मत्तां अन्धां दृष्ट्वा विमतिपथविषमपतिता समुद्धरितुं प्रजाः
(৯৯) तस्मि काले रत्नाकीर्णा विविधनिधिनिचयभरिता चचाल वसुन्धरा
तं शाक्येन्द्रं चारित्राढ्यं स्मृतिनिभृतमधिगुणचितं अवन्दि महामुनिं ।।३।।
प्रासादाग्रे देवी माया सुरपतिप्रवरभवने वा सुखं. प्रविचार्यते
नृत्यैर्गीतैर्लास्यैर्वाद्यैः श्रवणहृदिनयनसुभगैं सुरेष्विव देवता ।
सा देवी राजानं खिन्नं वदति वनवरं महिपते व्रजेय यदिच्छसि
लुम्बोद्यानं पुष्पाकीर्णं मधुमधुरपरभृतरुतं मनोहृदिनन्दन ।।४।।

---

কুশলময়, অতিবিপুল ফলদাতা, এবং ভবক্ষয়ের আকাঙ্ক্ষায় নানারূপ শ্লাঘ্য মৈত্রীপূর্ব বহু ও বিবিধ কুশলকর্ম দ্বারা শমগুণের বা শান্তির অভিমুখী মুনি; বিদ্বান বা জ্ঞানী তুমি সুরাসুর-পূজিত সুখবহুল নিত্য আবাস ত্যাগ করিয়া সত্ত্ব বা প্রাণিবর্গের প্রতিবোধনজন্য ইক্ষ্বাকুদিগের বংশে উদ্‌ভূত হইয়া যশস্বী ও অচল ধৃতি বা ধৈর্যধারী হইয়া ধরণিতলে অবতরণ করিয়াছ॥ ২॥

তুমি মায়াদেবীর কুক্ষিতে কুমুদসদৃশবর্ণ শ্রেষ্ঠ হস্তীর রূপ ধারণ করিয়া প্রবেশ করিয়াছিলে। এইভাবে লোকালোক (লোকপ্রদীপস্বরূপ) তুমি তুষিতনামক শ্রেষ্ঠ ভবন ত্যাগ করিয়া, (এইলোকের) সত্ত্বদিগকে মত্ত ও অন্ধ দেখিয়া, বিমতি বা বিপরীত বুদ্ধির পথে বিষমভাবে পতিত প্রজাদিগকে সম্যক্ উদ্ধার করিবার অভিলাষে এই (লোকে) আগমন করিয়াছ। (৯৯) সেই কালে রত্নাকীর্ণা বিবিধ নিধিনিচয়-পরিপূর্ণা বসুন্ধরা কম্পমানা হইয়াছিল। চারিত্র্যদ্বারা আঢ্য বা সম্পদ্‌যুক্ত, স্মৃতিপূর্ণ ও অধিকগুণবিশিষ্ট সেই মহামুনি শাক্যেন্দ্র তোমাকে (সকলেই) বন্দনা করিয়াছিল॥ ৩॥

দেবরাজ (ইন্দ্রের) শ্রেষ্ঠ ভবনের ন্যায় প্রতিভাত (বাজার) প্রাসাদের উপরিভাগে, দেবগণমধ্যে অবস্থিত দেবীর ন্যায় মায়াদেবী শ্রবণ, হৃদয় ও নয়নের তৃপ্তিকর সুখ-বিধায়ী নৃত্য, গীত, বাদ্য ও হাবভাবময় গীতিসহিত নৃত্য উপভোগ করিয়া পাদচারণ করিতেছিলেন। সেই দেবী খেদযুক্ত রাজাকে বলিলেন—হে মহীপতে, যদি তুমি ইচ্ছা কর, তাহা হইলে আমি মধুমাসের (বসন্তকালের) মধুর কোকিলরবযুক্ত, এবং মন ও হৃদয়ের আনন্দজনক শ্রেষ্ঠবন লুম্বোদ্যানে ভ্রমণ করিতে ইচ্ছা করি॥ ৪॥

স্ত্রীলোকদের সঙ্গে সেই বনে যাইয়া বনভ্রমণে উৎসুকা (মায়াদেবী) আহ্লাদিত ও হৃষ্টচিত্ত (সেখানে) পরিভ্রমণ করিতে লাগিলেন; এবং তিনি সেই উদ্যানে পর্যটন করিতে করিতে, পুষ্প লতা ও কিসলয়যুক্ত একটি শাল্মলী (বৃক্ষ) দেখিতে

गत्वा तस्मि स्त्रीभि सार्धं प्रविचरति मुदितमुगिता वने वनलोलया
सा चोद्यान पर्यण्वन्ती तरुणलतकिसलयघरा ददर्शय लुम्बिनी ।
तस्या शाखा  गृह्यान परमरतिसुखमुदिता सलीलअवस्थिता
सा तत्र शाखा रक्षन्ती जनयि जिनमजितमनस महामुनिमुत्तम ।।५।।
शीतोष्णे च द्वे वारिधारे प्रवरकुसुमभरिते जिन यत्र स्नपयिसु त
देवा जायन्त जातमात्र नृपति सुरभुवनमहित त्रिलोकमहेश्वर ।
मानत्रोग लोकातीत शरणमिह दिवि च भुवि चा जरामरणान्तक
अप्राप्त त भमौ धीर कमलदलसदृशनयन सुरासुरनन्दन ।।६।।
हृष्टा तुष्टा देवा सर्वे त्रिदशप्रभृतिभवनच्युता प्रतिस्थिहिपुर्वन
(१००)इक्ष्वाकूना वशोद्भूतो धरणितलमवतरि यशस्थितो अचलाधृति ।
विक्रमाश्च सप्त पूर्ण मृगवृपराजामतिरिव रसमानीक
ज्येष्ठो श्रेष्ठो लोकाग्रोऽह न च मम पुनजरमरणा हतो भवुपद्रव ।।७।।
छत्र दैव रत्नाकीर्णं स्फटिकरुचिरकुसुमचित्र सिताभ्रसितप्रभ
हस्ता मुक्त स्थाये साम समभिच्छदि नृपतितनय विहायसे उत्थित ।

---

পাইলেন। পরম রতিসুখে হর্ষান্বিতা হইয়া তিনি সেই বৃক্ষের শাখা অবলম্বন করিয়া লীলাসহকারে অবস্থান করিলেন এবং সেখানে সেই শাখা ধরিয়া (তিনি) অজিতমানস উত্তম মহামুনি জিনকে (বুদ্ধকে) প্রসব করিলেন॥ ৫॥

দেবলোকের মহিত বা পূজিত সদয় লোকাতীত এই লোকের ও দেবলোকের শরণ বা আশ্রয়স্বরূপ জরা ও মরণের অন্তক এই ভূমিতে (পৃথিবীতে) অপ্রাপ্ত বা অনন্যসদৃশ, ধীর কমলদললোচন সুরাসুরদিগের আনন্দবিধায়ী সেই নৃপতি বা নরশ্রেষ্ঠ ত্রিলোকমহেশ্বর (বোধিসত্ত্ব) জাতমাত্র হইলেই দেবগণ সেই জিনকে সেখানে শ্রেষ্ঠ কুসুমপূর্ণ, শীতল ও উষ্ণ দুই বারিধারাদ্বারা স্নান করাইয়াছিলেন॥ ৬॥

ত্রিদশ (দেব) প্রভৃতির ভবন হইতে চ্যুত হইয়া (অবতরণ করিয়া) হৃষ্ট ও তুষ্ট হইয়া সব দেবগণ সেই বনে প্রস্থান করিয়াছিলেন। (১০০) (তাঁহারা বলিলেন—) 'ইক্ষ্বাকুদিগের বংশে উদ্ভূত হইয়া যশে স্থিত ও অচল ধৃতিমান্ (বোধিসত্ত্ব) ধরণিতলে অবতীর্ণ হইয়াছেন।' সপ্তটি পূর্ণ বিক্রম বা পদবিক্ষেপ করিয়া মৃগরাজ ও বৃষপতির মত রব উচ্চারণ করিয়া (তিনি) (এইস্থানে পাঠ ভ্রমবহুল মনে হয়) বলিলেন—"আমি (সকলের) জ্যেষ্ঠ শ্রেষ্ঠ লোকাগ্র হইয়াছি এবং আমার আর জরা ও মরণ নাই—ভবের উপদ্রব আমার হত বা বিনষ্ট হইয়াছে"॥ ৭॥

রত্নপরিব্যাপ্ত স্ফটিকবর্ণ কুসুমবিচিত্র সিতাভ্রের (শুভ্র মেঘের) ন্যায় শ্বেতবর্ণ, একটি দৈব ছত্র (কোন দেবতার?) হস্ত হইতে মুক্ত হইয়া স্থির থাকিয়া আকাশে উত্থিত নৃপতিতনয় (বোধিসত্ত্বকে) আচ্ছাদিত করিল। এবং শঙ্খ ও অভ্র (হর) বং শ্বেতবর্ণ ও মৃদু প্রকাণ্ড কেশরাশিদ্বারা উপচিত অনুপম দেবনির্মিত, উচ্চদণ্ড

वालैश्चोग्रैः शंखाजाभैर्मृदुभिरुपचितमनुपमं दिवौकसनिर्मितं
उच्चैर्दण्डं मुक्ताश्वेतं भ्रमति मणिकनकविकृतं सुचामरवीजनं ।।८।।
दुन्दुभ्यो चा मेघोन्नादा पवनखगगगनपरिगा नदन्ति महत्स्वराः
पुष्पौघाश्चा दिव्या सृष्टा मरुभि जिनवलवरमुखे सचन्दनचूर्णिताः।
संतोपातीशययुक्तेभिः सुरमरू जयति सुखकरो रसे रवणीशतैः
क्षुब्धासन्ना नानारत्ना उदधिभुवि तलसलिलयोस्तथागततेजसा इति।।९।।

इति श्रीमहावस्तुअवदाने तृतीया भूमिः समाप्ता।

(१०१) एवमुक्ते आयुष्मान्महाकाश्यपो आयुष्मन्तं महाकात्यायनमुवाच। ये पुनर्भो जिनपुत्र बोधिसत्वा अविवर्तिकताये सन्स्थिहन्ति केवत्तकानि कर्माणि अस्थानताये समुपचरन्ति इति।

ततः कात्यायनस्थविरो जिनशास्त्रविशारदः।
काश्यपं धुतधर्माणं गाथाभिरध्यभापत।।१।।

---

বিশিষ্ট, মুক্তার মত শ্বেত, মণি ও কনকময় একটি সুন্দর চামরব্যজন (তদুপরি) ঘুরিতেছিল॥ ৮॥

মেঘমধ্যে উন্নাদকারী পবন, সূর্য ও গগনপর্যন্ত পরিগত, দুন্দুভির উচ্চস্বর নিনাদিত হইতে লাগিল। দেবগণ জিনবরের অভিমুখে চন্দনচূর্ণসহিত দিব্য পুষ্পৌঘ সৃষ্টি করিলেন। সুরগণ সন্তোষাতিশয়যুক্ত হইয়া আনন্দে 'সুখবিধায়ী (বোধিসত্ত্বের) জয় হউক' এই বলিয়া শতপ্রকার রব (উত্থাপন করিলেন)। এবং তথাগতের তেজদ্বারা সাগর ও ভূমিতে, জল ও তলপ্রদেশের নানাবিধ রত্ন ক্ষুব্ধ হইয়া আসন্ন বা নিকটবর্তী হইতে লাগিল॥ ৯॥

ইতি শ্রীমহাবস্তু-অবদানে তৃতীয় ভূমি সমাপ্ত।

চতুর্থ ভূমি

(১০১) এইরূপ উক্ত হইলে পর, আয়ুষ্মান্ মহাকাশ্যপ আয়ুষ্মান্ মহাকাত্যায়নকে জিজ্ঞাসা করিলেন—'হে জিনপুত্র, যে-সব বোধিসত্ত্বেরা বিবর্তবিহীন হয়েন অর্থাৎ এক ভূমি হইতে উর্দ্ধতন ভূমিতে অধিরোহণ করিতে সমর্থ হয়েন, তাঁহারা কোন্ কোন্ কর্ম অস্থানভূত বলিয়া সম্পাদন করেন না (এইস্থলে অন্যান্য পাঠের 'ন' শব্দটি ধৃত হইলে, অর্থ সুগম হয়)।

তৎপর জিনশাস্ত্র (বৌদ্ধশাস্ত্র)-বিশারদ স্থবির কাত্যায়ন ধুতধর্মা (নিষ্পাপ) কাশ্যপকে গাথাসমূহদ্বারা বলিতে লাগিলেন॥ ১॥

यानि कर्माणि सेवन्ते बोधिसत्वा विजानथ।
अस्थानताये न सेवन्ते यानि तानि विजानथ ॥२॥
मातर पितर चैवाप्यरहन्तं तथैव च।
जीविता न विरोपेन्ति बोधिसत्वा महायशाः ॥३॥
सघ च ते न भिन्दन्ति न च ते स्तूपभेदका।
न ते तथागते चित्त दूषयन्ति कथं चन ॥४॥
न ते पापानि सेवन्ति विपरीताये पृष्टिये।
अल्पं कृतं न नाशेन्ति किं मम पुनर्यं बहु ॥५॥
ससरन्ता च संसारे न जातु दृष्ठिपूर्वके।
प्रतिरज्यन्ति धर्मार्थे पुण्ये वा ज्ञानपूर्वके ॥६॥
यस्य वृक्षस्य छायाया सीदन्ति च शयन्ति च।
न तस्य पत्रंहिंसा च न घातेन्ति च रोपिताः ॥७॥
दश कर्मपथा कुशला सेवन्ति पुरुषोत्तमा।
(১০২)न च मन्त्रं प्रयोजेन्ति परस्य देहघातक ॥८॥

---

বোধিসত্ত্বগণ যে সব কর্ম সম্পাদন করেন, তাহা বুঝিয়া নেও, এবং অস্থানভূত বলিয়া সে-সব কর্ম সম্পাদন করেন না, তাহা বুঝিয়া নেও॥ ২॥

মহাযশাঃ বোধিসত্ত্বগণ মাতা, পিতা এবং অর্হৎকে জীবন বা প্রাণ হইতে বিরোপিত করেন না অর্থাৎ তাঁহাদিগের প্রাণনাশ করেন না॥ ৩॥

তাঁহারা সংঘকে ভিন্ন করেন না এবং স্তূপভেদকারীও হয়েন না এবং তাঁহারা কখনও (একটু মাত্রও) তথাগতের প্রতি (নিজ) চিত্ত দূষিত করেন না॥ ৪॥

বিপরীত পৃষ্টি (পৃচ্ছা বা জিজ্ঞাসা) ('দৃষ্টি' পাঠ ধৃত হইলে—বিপরীত দৃষ্টি বা মতবাদ) পোষণ করিয়া তাঁহারা পাপ সেবা করেন না (অর্থাৎ বিপরীত মতবাদ পোষণ করিয়া পাপভোগী হয়েন না)। তাঁহারা (কাহারও) ক্ষুদ্র সৎকর্মও নাশ করেন না এবং আমার (মতে) তাঁহারা বৃহৎ সৎকর্ম ত নাশ করিবেনই না॥ ৫॥

সংসারচক্রে ঘুরিয়া ঘুরিয়া তাঁহারা কখনই দৃষ্টি বা বিপরীত মতবাদের অনুমোদিত ধর্মার্থ বা পুণ্যকর্মে অনুরক্ত হয়েন না, কিন্তু জ্ঞানপূর্বক ধর্মবিষয়ে বা পুণ্যকর্মে (তাঁহারা অনুরক্ত হয়েন)॥ ৬॥

যে বৃক্ষের ছায়ায় তাঁহারা বসেন ও শয়ন করেন, তাঁহারা সেই বৃক্ষের পত্র-হিংসাও করেন না এবং রোপিত হইলেও (সেই বৃক্ষকে) ঘাতিত বা নাশিত করেন না॥ ৭॥

এই পুরুষোত্তমগণ (অর্থাৎ বোধিসত্ত্বগণ) দশ কুশল কর্মপথ অবলম্বন করেন। (১০২) এবং তাঁহারা পরের দেহঘাতক কোন মন্ত্র প্রয়োগ করেন না॥ ৮॥

कर्मसंनिश्रिताः सन्तः कौतूहलविनिःश्रिताः ।
आपत्सु न विषीदन्ति न च मोदन्ति वृद्धिषु ॥६॥
कायकर्म वचीकर्म मनोकर्म तथैव च ।
अध्याशयाश्च परिशुद्धाः दानपारमिता च या ॥१०॥
अष्टमीप्रभृति भूमीं गता ते अनिवर्तिया ।
एकांशेन शुभं कर्म सेवन्ते लोकपूजिताः ॥११॥
प्रथमां च उपादाय भूमीं यावच्च सप्तमी ।
व्यामिश्रं कर्म सेवन्ते भूमीष्वेतासु जनोत्तमा ॥१२॥
एवमादीनि कर्माणि सेवमाना महानराः ।
लोकानामनुकंपार्थं पूरेन्ति भूमयो दशेति ॥१३॥

एवमुक्ते आयुष्मां महाकाश्यपो आयुष्मन्ते महाकात्यायनमुवाच । ये पुनः भो जिनपुत्र बोधिसत्वा अवैवर्तिका सामन्ते पृथग्जनताये अपायां यान्ति आहोस्विदं नेति । सामन्ते पृथग्जनताये अवरावराश्च गतियो गच्छन्ति आहोस्विदं नेति । एवमुक्ते आयुष्मां महाकात्यायन आयुष्मन्तं महाकाश्यपमुवाच । ये

---

তাঁহারা সৎকর্মে নিযুক্ত থাকিয়া এবং সর্বপ্রকার কৌতূহল হইতে নিবৃত্ত রহিয়া আপদে বিষণ্ণ হয়েন না ও বৃদ্ধিতে বা সম্পদে আমোদ উপভোগ করেন না॥ ৯॥

কায়িক, বাচিক ও মানসিক কর্মকরণে তাঁহাদের অধ্যাশয় বা শীলপ্রবণতা বা চিত্তবৃত্তিসমূহ পরিশুদ্ধ এবং তাঁহাদের দানপারমিতাও পরিশুদ্ধ (অর্থাৎ তাঁহারা দানশীলতায় পারংগত থাকেন)॥ ১০॥

লোকপূজিত এই (বোধিসত্ত্বেরা) অষ্টম ভূমি পর্যন্ত অধিরোহণ করিয়া অনিবর্তিত থাকেন এবং নিশ্চিতই তাঁহারা শুভ কর্ম সম্পাদন করিয়া থাকেন॥ ১১॥

প্রথম ভূমি হইতে আরম্ভ করিয়া সপ্তম ভূমি পর্যন্ত প্রাপ্ত হইয়া এই জনোত্তমেরা (বোধিসত্ত্বেরা) এইসব ভূমিতে ব্যামিশ্র (অর্থাৎ শুভাশুভ) কর্ম সম্পাদন করিয়া থাকেন॥ ১২॥

এই মহানরেরা (বোধিসত্ত্বেরা) এই প্রকার কর্মসমূহ সম্পাদন করিতে থাকিয়া লোকসমূহের প্রতি অনুকম্পাবশতঃ দশ ভূমিতেই পূর্ণমাত্রায় বিচরণ করিয়া থাকেন॥ ১৩॥

এইরূপ উক্ত হইলে পর, আয়ুষ্মান্ মহাকাশ্যপ আয়ুষ্মান্ মহাকাত্যায়নকে জিজ্ঞাসা করিলেন—হে জিনপুত্র, আবার যে-সব বোধিসত্ত্বেরা বিবর্ত-বিহীন অর্থাৎ যাঁহাদের ঊর্ধ্বভূমি হইতে চ্যুতি বা স্খলন ঘটে না, তাঁহারা স্বয়ং কি পৃথগ্জনগণের ন্যায় অর্থাৎ সাধারণ লোকদিগের ন্যায় অপায় বা বিনাশ বা কষ্ট প্রাপ্ত হয়েন, অথবা প্রাপ্ত হয়েন না? তাঁহারা স্বয়ং কি পৃথগ্জনগণের ন্যায় অবর বা নীচ গতি প্রাপ্ত হয়েন, অথবা প্রাপ্ত হয়েন না? এইরূপ উক্ত হইলে পর, আয়ুষ্মান্ মহাকাত্যায়ন

ः भो धुतधर्मधर बोधिसत्वा अवैवर्तिकधर्मा ते सप्तसु भूमिषु न कथंचित् किंचित्-
दाचित् यदृच्छया निरय पि गच्छन्ति। तिर्यग्योनिं वा गच्छन्ति दरिद्रा वा
वन्ति (१०३) दुर्बला वा। अथ खलु ब्राह्मणा भवन्ति प्रत्येकब्राह्मणा वा
न्द्राश्च उपेन्द्राश्च यक्षाधिपतयश्च यक्षाश्च नागाश्च नागराजानश्च गन्धर्वा
न्धर्वाधिपतयश्च चक्रवर्तिनश्च प्रादेश्याश्च राजान अग्रामात्याश्च श्रेष्ठिनश्च
नपदप्रधानाश्च राजपुत्राश्च श्रेष्ठिपुत्राश्च अग्रमहिषीपुत्राश्च नायकाश्च
सर्वशौर्यवीर्याश्च भवन्ति बलसम्पन्ना च भवन्ति उल्लोकनीयाश्चावलोकनीया-
श्चाभिवन्दनीयाश्चादेयवाक्याश्च बहुजनप्रियाश्च बहुजनकान्ताश्च बहुजन-
मनापाश्च सङ्कीर्तनीयाश्च प्रह्लादनीयाश्च महाधनाश्च महाविभवाश्च महा-
परिवाराश्च महोत्साहा महातेजाश्च भवन्ति। यदि केचित्कथंचिदार्यापवाद-
हेतो सप्तसु भूमिषु वर्तमाना अवीचि महानिरय गच्छन्ति अथ खलु प्रत्येकनिरय
गच्छन्ति। प्रेतेषु अत्यन्तवासेषु नोपपद्यन्ति। असुरेषु नोपपद्यन्ति। क्षुद्र-
तिर्यग्योनिं न गच्छन्ति। उत्तरकुरुषु नोपपद्यन्ति। स्त्रीत्व न गच्छन्ति।

---

আয়ুষ্মান্ মহাকাশ্যপকে বলিলেন—"হে নিষ্পাপ ধর্মধারিন্, যে সব এইপ্রকার বোধিসত্ত্বেরা অবৈবর্তিকধর্মা অর্থাৎ ঊর্ধ্বভূমি হইতে চ্যুতিরহিত, তাঁহারা সপ্ত ভূমিতে থাকাকালে কোনপ্রকারে একটুও কখনও দৈবযোগেও কোন নিরয় বা নরক, কিংবা তির্যগ্যোনি প্রাপ্ত হয়েন না, কিংবা দারিদ্র (১০৩) বা দুর্বলও হয়েন না। বরং তাঁহারা ব্রাহ্মণ প্রত্যেকব্রাহ্মণ (কেহ কেহ ব্রহ্মা ও প্রত্যেক ব্রহ্মা—এরূপ পাঠ ও ব্যাখ্যা করেন) ইন্দ্র উপেন্দ্র, যক্ষাধিপতি, যক্ষ নাগ, নাগরাজ, গন্ধর্ব গন্ধর্বাধিপতি, চক্রবর্তী (রাজা) প্রাদেশিক রাজা অগ্রামাত্য (শ্রেষ্ঠ অমাত্য) শ্রেষ্ঠী জনপদপ্রধান রাজপুত্র, শ্রেষ্ঠিপুত্র অগ্রমহিষীপুত্র ও নায়ক হয়েন তাঁহারা সর্বপ্রকার শৌর্যবীর্যসম্পন্ন ও বল বা সেনাসম্পন্ন হয়েন তাঁহারা (লোকদিগের) উল্লোকনীয় (উদ্বীক্ষণীয়) অবলোকনীয় ও অভিবন্দনীয় হয়েন, তাঁহারা গ্রাহ্যবচন বহুজনপ্রিয় বহুজনের নিকট কান্ত ও মনাপ বা চিত্তাকর্ষক হয়েন তাঁহারা সকলের কীর্তনীয় ও প্রহ্লাদনীয় হয়েন, এবং তাঁহারা মহাধন মহাবিভব মহাপরিবার মহোৎসাহ ও মহাতেজাঃ হয়েন। যদি সপ্ত ভূমিতে বর্তমান থাকিয়া (তাঁহাদিগের মধ্যে) কেহ কোন প্রকারে আর্য (বৌদ্ধ)-গণের অপবাদ বা নিন্দার দোষ-হেতু অবীচি-নামক মহানরক প্রাপ্ত হয়েন তাহা হইলে তাঁহারা বরং কেবল একটি বিশেষ নিরয়ভাগ প্রাপ্ত হয়েন। তাঁহারা চিরস্থায়ী প্রেতগণমধ্যে জন্মগ্রহণ করেন না অসুরগণমধ্যে জন্মগ্রহণ করেন না, ক্ষুদ্রতির্যগ্-যোনিও প্রাপ্ত হয়েন না উত্তরকুরুদেশে জন্ম পরিগ্রহ করেন না, স্ত্রীলোক হইয়া জন্মগ্রহণ করেন না কিংবা পণ্ড বা ক্লীব হইয়া জন্মগ্রহণ করেন না। বরং তাঁহারা সব সর্বভূমিতেই সর্ব অঙ্গ প্রত্যঙ্গসমন্বিত ও অবিকল ইন্দ্রিয়যুক্ত হইয়া পুরুষরূপে জন্মগ্রহণ করেন।

वेपण्डकत्व न गच्छन्ति। अथ खलु सर्वासु दशभूमिषु पुरुषा भवन्ति सर्वाग-
त्यगोपेता अविकलेन्द्रिया। यश्च बोधिसत्वो बोधिसत्व जीविताद्वयपरो-
ःयति सम्यक्सबुद्धश्रावक वा श्रोतापन्न वा ये वा सत्वा प्रत्येकबुद्धत्वाय विनिष्ठा-
स्तथारूप (१०४) पुद्गल जीविताद्वयपरोपयित्वा निरय गच्छति। य
बोधिसत्वा सप्तसु भूमिषु प्राणातिपात वा करोन्ति अदत्त वा हरन्ति सर्वपरि-
पूर्ण वा अकुशलकर्म न समर्थ बोधिसत्व निरय नयितु। यानि च कर्माणि
बोधिसत्वै पुरतो प्रणिधानस्योपचितानि अकुशलानि तानि च प्रथमचित्तोत्-
पादाय आवृतानि तिष्ठन्ति यथा महता शैलेन मृगसघो। असप्राप्तस्य प्रणिधि-
चित्त द्वितीयतृतीयचतुर्थपचमपष्ठसप्तमासु जातिषु विपच्यति अन्तशो शीर्ष-
परितापेनापि।

एवमुक्ते आयुष्मान्महाकाश्यप आयुष्मन्त महाकात्यायनमुवाच। ये पुनर्भो
जिनपुत्र बोधिसत्वा अवैवर्तिका सम्यक्सबुद्धानाराधयित्वा अगारस्था अन-
गारिय प्रव्रजन्ति ते तथागता केवरूपेण श्रोवादेन श्रोवदन्तीति।

---

যে বোধিসত্ত্ব অন্য কোন বোধিসত্ত্বকে কিংবা সম্যক্‌সংবুদ্ধের শ্রাবক শিষ্যকে কিংবা কোন শ্রোতাপন্ন (বৌদ্ধভিক্ষুকে) বধ করেন কিংবা (তিনি যদি) যে সব সত্ত্বেরা প্রত্যেকবুদ্ধত্ব প্রাপ্তির জন্য বিশেষ নিষ্ঠাযুক্ত সেইরূপ (১০৪) কোন পুদ্গল বা ব্যক্তিকে বধ করেন তাহা হইলে তিনি নিরয়ে বা নরকে যান। সপ্ত ভূমিতে অবস্থান করা সময়ে বোধিসত্ত্বেরা কোন প্রাণাতিপাত (অন্যের প্রাণনাশ) করেন বা অদত্ত বস্তু গ্রহণ করেন তাহা হইলে সেইরূপ সর্বপরিপূর্ণ অকুশল কর্মও তাঁহাদিগকে নরকে নিতে সমর্থ হয় না। প্রণিধানে বা শ্রেষ্ঠ ধ্যানে প্রবিষ্ট হওয়ার পূর্বে বোধিসত্ত্বগণদ্বারা যে সব অকুশল কর্ম উপচিত হইয়াছে সে সব কর্ম প্রথমচিত্তের উৎপাদন হইলে অর্থাৎ সংবোধিলাভের জন্য চিত্ত বা মন ব্যাকুল হইলে আবৃত হইয়া পড়ে অর্থাৎ ঢাকিয়া যায় যথা কোন বৃহৎ শৈলদ্বারা মৃগসংঘ আবৃত হইয়া পড়ে। প্রণিধি বা ধ্যানবিষয়ে চিত্ত বা মন যাঁহার উদিত হয় নাই তাঁহার তাহা দ্বিতীয় তৃতীয় চতুর্থ, পঞ্চম ষষ্ঠ ও সপ্তম জন্মে বিপাক প্রাপ্ত হয়—শেষ পর্যন্ত সম্ভবতঃ তাঁহার শীর্ষ-পরিতাপ ঘটিতে পারে।

এইরূপ উক্ত হইলে পর আয়ুষ্মান মহাকাশ্যপ আয়ুষ্মান মহাকাত্যায়নকে বলিলেন—'হে জিনপুত্র যে সব অগারস্থ বা গৃহস্থিত বোধিসত্ত্বেরা বিবর্তবিহীন অর্থাৎ উর্ধ্বভূমি হইতে চ্যুতিবিহীন এবং যাঁহারা সম্যক্‌সংবুদ্ধদিগকে আরাধিত বা প্রীণীত করিয়া অনাগারিক হইয়া প্রব্রজিত হয়েন অর্থাৎ গৃহত্যাগ করিয়া সন্ন্যাসী হইয়া প্রব্রজ্যাগ্রহণ করেন তাঁহাদিগকে (?) তথাগতেরা কিপ্রকার অববাদ বা ধর্মদেশনাদ্বারা ধর্মের উপদেশ করেন?

तत कात्यायनस्थविर काश्यप इदमब्रवीत् ।
दृष्टान्तेहि विविक्ताभि कथाभिरनुपूर्वश ॥१॥
बोधिसत्वचरित महाफल
जातकापरमतेषु कोविदा।
देशयन्ति दमदानसवर
बोधिसत्वपरिषाय ईश्वरा ॥२॥
यो महाजनहिताय सेवते
कर्ममप्रतिसम नरोत्तम ।
इत्येव त च मतिमा तथागतो
बोधिसत्वपरिषाय भाषति ॥३॥
सा प्रभु भगवतो प्रवुच्यति
ज्ञानपूर्वकमुपेति दुष्कर ।
(१०५) तस्य लोकि सदृशो सुदुर्लभो
बोधिसत्व इति शासते जिन ॥४॥

एवमादिक भो धुतधर्मधर समक्सबुद्धा बोधिसत्वपर्षाय धर्म देशयन्तीति।

एवमुक्ते आयुष्मान्महाकाश्यप आयुष्मन्त महाकात्यायनमुवाच। यानी-मानि भो जिनपुत्र जातकानि जिनभाषितानि इमाणि कुत प्रभृतिकानि विज्ञेया-

---

তৎপর স্থবির কাত্যায়ন কাশ্যপকে ইহা বলিলেন—"দৃষ্টান্তসহকারে আনুপূর্বিকভাবে বর্ণিত কথনসমূহদ্বারা (উপদেশ করেন তথাগতেরা)॥১॥

জাতকসমূহ ও অপরাপর ধর্মমতে পণ্ডিত ঈশ্বরজনেরা (অর্থাৎ ভগবান তথাগতেরা) দম দান ও সম্বর বা নিয়ম বা সংযমরূপ মহাফলদায়ক বোধিসত্ত্বগণের চরিতকথা বোধিসত্ত্ব পরিষদ (বা তাঁহাদের সভাতে) উপদেশ করিয়া থাকেন॥২॥

যে নরোত্তম (শ্রেষ্ঠ পুরুষ) মহাজন বা জনসমূহের হিতার্থ অপ্রতিসম বা অপ্রতিম কর্ম আচরণ করেন—তাহাও মতিমান বা জ্ঞানী তথাগত বোধিসত্ত্ব পরিষদে বলিয়া থাকেন॥৩॥

(যেমন নরোত্তম) ভগবান (তথাগত) প্রভু বলিয়া অভিহিত হয়েন এবং তিনি (সেই নরোত্তম) জ্ঞানপূর্বক দুষ্কর কর্ম (তপস্যাদি) সম্পাদন করিয়া থাকেন। (১০৫) এই লোকে তাঁহার সদৃশ বোধিসত্ত্ব সুদুর্লভ। এইভাবে জিন (তথাগত) শাসন বা উপদেশ করেন॥৪॥

হে নিষ্পাপ ধর্মধর! এইপ্রকার সব ধর্ম সম্যকসম্বুদ্ধগণ বোধিসত্ত্বপরিষদে উপদেশ করেন।"

এইরূপ উক্ত হইলে পর আয়ুষ্মান মহাকাশ্যপ আয়ুষ্মান মহাকাত্যায়নকে

नीति। एवमुक्ते आयुष्मान्महाकात्यायन आयुष्मन्त महाकाश्यपमुवाच। यानीमानि भो धुतधर्मधर जातकानि जिनभाषितानि इमा अष्टमा भूमी प्रपद्यन्तीति।

एवमुक्ते आयुष्मान्महाकाश्यप आयुष्मन्त महाकात्यायनमुवाच। कुत. प्रभृति भो जिनपुत्र बोधिसत्वा सर्वस्वपरित्यागाश्च परित्यजन्ति दुष्करपरित्यागाश्चेति। एवमुक्ते महाकात्यायन आयुष्मन्त महाकाश्यपमुवाच। अष्टमा भूमि प्रभृति भो धुतधर्मधर बोधिसत्वा सर्वस्वपरित्यागाश्च परित्यजन्ति दुष्करपरित्यागाश्च कुर्वन्ति इति। अष्टमा भूमि प्रभृति भो धुतधर्मधर बोधिसत्वा सम्यक्सबुद्धपूजया पूजयितव्या इति। तत्रेदमुच्यते।

अष्टमा प्रभृति भूमि बोधिसत्वा जिनात्मज।
सम्यक्सबुद्धा इति द्रष्टव्या अत प्रभृत्यनिर्वर्तिया ।।१।।
अत प्रभृति ध्यानानि गम्भीराणि लभन्ति ते।
(१०६) अत प्रभृति उत्तप्त ज्ञान तेषा प्रवर्तते ।।२।।

---

এই কথা জিজ্ঞাসা করিলেন—'হে জিনপুত্র, এই যে জিনভাষিত সব জাতককথাগুলি আছে, সে গুলির (ঘটনাসমূহ বোধিসত্ত্বগণের) কোন অবস্থা হইতে কথিত বলিয়া বুঝিতে হইবে"? এইরূপ জিজ্ঞাসিত হইলে, আয়ুষ্মান্ মহাকাত্যায়ন আয়ুষ্মান্ মহাকাশ্যপকে এই কথা বলিলেন—"হে নিষ্পাপ ধর্মধর, এই যে সব জিনভাষিত জাতকাখ্যান আছে, সে গুলি এই অষ্টম ভূমি হইতে আবদ্ধ (বিষয়ে) আবদ্ধ থাকে।

এইরূপ উক্ত হইলে পর, আয়ুষ্মান্ মহাকাশ্যপ আয়ুষ্মান্ মহাকাত্যায়নকে এই কথা জিজ্ঞাসা করিলেন—"হে জিনপুত্র, কোন অবস্থা হইতে বোধিসত্ত্বেরা সর্বস্ব-পরিত্যাগ করেন ও দুষ্কর-পরিত্যাগ করেন? এইরূপ জিজ্ঞাসিত হইলে পর, মহা-কাত্যায়ন আয়ুষ্মান্ মহাকাশ্যপকে বলিলেন—"হে নিষ্পাপ ধর্মধর, অষ্টম ভূমি হইতে (অর্থাৎ তাহাতে আরূঢ়) বোধিসত্ত্বেরা সর্বস্বপরিত্যাগ করেন ও দুষ্কর-পরিত্যাগ করিয়া থাকেন। হে ধুতধর্মধর, অষ্টম ভূমিতে আরূঢ় হইলে তখন হইতে বোধিসত্ত্বেরা সম্যক্সংবুদ্ধদিগের ন্যায় পূজাপ্রাপ্তির যোগ্য হয়েন"।

এই বিষয়ে ইহা উক্ত হইয়া থাকে—

'হে জিনপুত্র, অষ্টম ভূমিতে আরূঢ় হইলেই বোধিসত্ত্বেরা সম্যক্সংবুদ্ধ বলিয়া গণনীয় হয়েন, তাঁহারা সেখান হইতে আর নির্বর্তিত হয়েন না অর্থাৎ নিম্ন ভূমিতে চ্যুত হয়েন না॥১॥

সেই ভূমি হইতেই তাঁহারা গভীর ধ্যানে মগ্ন হইতে থাকেন, (১০৬) এবং তখন হইতেই তাঁহাদের উত্তম জ্ঞান প্রবর্তিত হয়॥২॥

अत प्रभृति भापन्ति वाचा ज्ञानपुरोगमा ।
अन प्रभृति कुच्छत्ता आयु मुञ्चन्ति पण्डिता ॥৩॥
अत प्रभृति या शुद्धा ता जातिमनुयान्ति ते ।
अत प्रभृति य शुद्ध तद्रूपमनुभवन्ति ते ॥৪॥
अत प्रभृति य लिङ्ग इच्छन्ति भवन्ति तथा ।
अत प्रभृति य देव इच्छन्ति भवन्ति तथा ॥৫॥
अत प्रभृति तीर्थिका वा भवन्ति भवसूदना ।
अत प्रभृति कुच्छन्ति कामा शसन्ति निर्वृति ॥৬॥
अत प्रभृति भूयिष्ठा भवन्ति वदता वरा ।
शिष्या देवातिदेवाना सबुद्धाना यशस्विना ॥৭॥
अध्येष्यन्ति तत परेत्य बुद्धैर्धर्मप्रकाशनै ।
धर्म देशयथ प्राज्ञा प्रतिगृह्णथ ऋषिध्वज ॥৮॥
अत प्रभृति विनयन्ति अर्हत्वे सुबहु जन ।
अत प्रभृति विनयन्ति शैक्षभूमौ बहु जन ॥৯॥

---

তখন হইতেই তাঁহারা জ্ঞানপূর্বক বাক্যসমূহ বলিয়া থাকেন, এবং তখন হইতেই তাঁহারা পণ্ডিত বলিয়া জীবনকে কুৎসিত মনে করিয়া ত্যাগ করেন॥ ৩॥

তখন হইতেই তাঁহারা যে জাতি বা জন্ম শুদ্ধ তাহাই গ্রহণ করেন, তখন হইতেই তাঁহারা যে রূপ শুদ্ধ তাহাই গ্রহণ করেন॥ ৪॥

তখন হইতেই তাঁহারা যে (পুরুষাদি) লিঙ্গ প্রাপ্ত হইতে ইচ্ছা করেন, তাঁহারা সেই লিঙ্গবিশিষ্টই হয়েন, তখন হইতেই তাঁহারা যে দেবতা হইতে ইচ্ছা করেন তাহাই হয়েন॥ ৫॥

তখন হইতেই তাঁহারা তীর্থিক (পবিত্র সন্ন্যাসী বা তীর্থস্থানপর্যটক—বৌদ্ধশব্দে তীর্থিকশব্দদ্বারা বিধর্মীদিগকেও সূচিত করে) হইয়া ভব বা জন্মের উচ্ছেদক হইয়া থাকেন তখন হইতেই তাঁহারা কাম বা কামবস্তুসমূহের কুৎসা বা নিন্দা করেন এবং নির্বাণের প্রশংসা করেন॥ ৬॥

তখন হইতেই তাঁহারা বাগ্মীদিগের মধ্যে অত্যন্ত শ্রেষ্ঠ হয়েন এবং দেবগণের উপরিস্থ দেবরূপী যশস্বী সংবুদ্ধদিগের শিষ্য হয়েন॥ ৭॥

তৎপর মরণকালে তাঁহারা ধর্মপ্রকাশক বুদ্ধগণদ্বারা এইরূপে উপদিষ্ট হয়েন—"হে প্রাজ্ঞগণ তোমরা ধর্মের দেশনা বা উপদেশ প্রচার করিও এবং ঋষির (বুদ্ধের) ধ্বজা (অর্থাৎ তাঁহার ধর্মপতাকা) গ্রহণ করিও॥ ৮॥

তখন হইতেই তাঁহারা বহু বহু জনকে অর্হত্ত্বে বিনীত বা দীক্ষিত করেন এবং বহু জনকে শৈক্ষভূমিতে (শিক্ষায়) বিনীত বা দীক্ষিত করেন॥ ৯॥

अतः प्रभृति अनुबद्धा देवा यक्षा सगुह्यकाः ।
बोधिसत्व महासत्वं यावत्प्राप्ता स्वयंभुता ॥१०॥
अतः प्रभृति तद्रूपं अग्रयं सदेवके लोके ।
अतः प्रभृति वर्णो पि तेजोकीर्तियशोबलं ।
(१०७) लोकेन विषम भवति बोधिसत्वानमुत्तम ॥११॥
अनुत्पादाच्च बुद्धाना पञ्चाभिज्ञा भवन्ति ते ।
नैष्क्रम्यमनुवर्णयन्ति कामेषु दोषदर्शिन ॥१२॥
अत' प्रभृति देवाश्च असुरा ब्रह्मणा सह ।
गुणै तेषा अनुरज्यन्ता आगच्छन्ति कृताञ्जली ॥१३॥
वशीभूतान या चेष्टा बोधिसत्वान तादृशी ।
अष्टमाभूमि या चेष्टा भवन्ति तादृशी तथा ॥१४॥

एवमुक्ते आयुष्मान्महाकाश्यप आयुष्मन्त महाकात्यायनमुवाच । ये इमे भो जिनपुत्र बोधिसत्वा अवैवर्तिका. चक्रवर्तिराज्यानि कारयन्ति केवरूपं

---

তখন হইতেই দেব, যক্ষ ও গুহ্যকগণ যতদিন পর্যন্ত স্বয়ম্ভূ-ত্ব প্রাপ্ত না হয়েন ততদিন পর্যন্ত এইরূপ মহাসত্ত্ব বোধিসত্ত্বের প্রতি আবদ্ধ বা আকৃষ্ট হয়েন॥ ১০॥

তখন হইতেই দেবলোক সহ এই লোকে বোধিসত্ত্বদিগের রূপ শ্রেষ্ঠ হয়, তখন হইতেই তাঁহাদের বর্ণ (শরীরের রঙ, অথবা দ্যুতি), তেজঃ, কীর্তি, যশঃ ও বল (১০৭) এই লোকে (অন্যজন) বিসদৃশ ও উত্তম হইয়া থাকে॥ ১১॥

বুদ্ধগণের (তখন) উৎপত্তি না থাকাবশতঃ তাঁহারাই পাঁচপ্রকার অভিজ্ঞা লাভ করিয়া থাকেন এবং কামবিষয়সমূহে দোষদর্শী হইয়া নৈষ্ক্রম্য বা সংসারপরিত্যাগের প্রশংসা করেন॥ ১২॥

তখন হইতেই ব্রহ্মা সহ সব দেব ও অসুরেরা তাঁহাদের গুণসমূহের জন্য তাঁহাদের প্রতি অনুরক্ত হইয়া কৃতাঞ্জলি হইয়া (তৎসমীপে) আগমন করেন॥ ১৩॥

অষ্টম ভূমিতে আরূঢ় বশী বোধিসত্ত্বদিগের চেষ্টা যেরূপ হইয়া থাকে তাহা তাদৃশ অর্থাৎ যথাবর্ণিতরূপ হইয়া থাকে॥ ১৪॥

এইরূপ উক্ত হইলে পর, আয়ুষ্মান্ মহাকাশ্যপ আয়ুষ্মান্ মহাকাত্যায়নকে এই কথা জিজ্ঞাসা করিলেন—"হে জিনপুত্র, যে-সব বোধিসত্ত্ব বিবর্তবিহীন অর্থাৎ উর্ধ্বভূমি হইতে চ্যুতিবিহীন হইয়া চক্রবর্তিরাজ্যসমূহ শাসন করেন, (তাঁহারা) মনুষ্যগণকে কিপ্রকার ধর্মের উপদেশ করেন, এবং বুদ্ধগণ তখন উৎপন্ন না থাকিলে, তাঁহারা (তখন) কিপ্রকার সংগ্রহনীতি অবলম্বন করিয়া সত্ত্ব বা জীবগণ সংগ্রহ করেন এবং কিপ্রকার জনতাকে তাঁহারা উপেক্ষা করিয়া থাকেন (কেহ কেহ একটি 'ন'-শব্দ লোপ করিয়া 'উপেক্ষা করেন না' এইরূপ ব্যাখ্যা করেন)।

এইরূপ উক্ত হইলে পর, আয়ুষ্মান্ মহাকাত্যায়ন আয়ুষ্মান্ মহাকাশ্যপকে

धर्मं देशयन्ति सत्वाना अनुत्पादे च बुद्धाना केवरूपेण सग्रहेण सत्वा सगृह्णन्ति केवरूपा च जनता उपेक्षन्त इति। एवमुक्ते आयुष्मान्महाकात्यायन आयुष्मन्त महाकाश्यपमुवाच। ये इमे भो धुतधर्मधर बोधिसत्वा अवैवर्तिका चक्रवर्तिराज्यानि कारयन्ति ते सत्वानामेव धर्म देशयन्ति। दशकुशलकर्मपथसमायुक्ता सत्वानामनुदर्शयन्ति। मा भवन्तु प्राणिवधमदत्तहरण रक्षितव्यानि परदाराणि अनृतपिशुनपरुषमवद्धप्रलापाभिध्याव्यापादमिथ्यादर्शनानि वर्जयितव्यानीति देशेन्ति। हिरण्यसुवर्णस्य धनस्य अग्रतो निवेशनस्य राशयो उपस्थापयित्वा एव च वदन्ति।

वैकलिय यस्य येन इतो स गृह्णतु धन।<br>
(१०८) धर्मलब्धा मम भोगा मा भवन्तो विपीदथ ॥१॥<br>
अह माल्य च गन्ध च धूप चूर्ण मनोरम।<br>
ददामि मा विपीदन्तु भवन्तो रम्यतामिति ॥२॥

एवमुक्ते महाकाश्यप आयुष्मन्त महाकात्यायनमुवाच। केवरूपै धर्मभिर्बोधिसत्वाना चक्रवर्तिराज्यानि कारयमाणाना सप्तरत्नानि भवन्ति। एवमुक्ते आयुष्मान्महाकात्यायन आयुष्मन्त महाकाश्यप गाथाभिरध्यभाषे।

---

(উত্তরে) বলিলেন— হে ধৃতধর্মধর অবৈবর্তিক অর্থাৎ ঊর্ধ্বভূমি হইতে চ্যুতিবিহীন যে সব বোধিসত্ত্বেরা চক্রবর্তী-রাজ্যসমূহ শাসন করেন তাঁহারা সত্ত্বদিগের প্রতি এইরূপ ধর্মের উপদেশ করিয়া থাকেন। দশপ্রকার কুশলকর্মের পথে সমাযুক্ত থাকিয়া (তাঁহারা) সত্ত্বগণের প্রতি দেশনা বা উপদেশ (এইরূপ) দিয়া থাকেন—'প্রাণীদিগের জীবন-বধ ও অদত্ত দ্রব্যের গ্রহণ (অর্থাৎ চৌর্য) যেন না আচরিত হয়। পরদারসমূহকে (ধর্মনাশ হইতে) রক্ষা করিতে হইবে। অনৃত (অসত্য) পিশুন (ক্রূর) ও পরুষ (কর্কশ) প্রলাপ এবং অভিধ্যা (পরদ্রব্যের লাভচিন্তা) ব্যাপাদ (দ্রোহচিন্তা অর্থাৎ অন্যের অনিষ্টচিন্তা) ও মিথ্যাদর্শন (মিথ্যাদৃষ্টি অর্থাৎ নাস্তিকতা বা পরধর্মমত গ্রহণ) বর্জন করিতে হইবে—(তাঁহারা) এইরূপ উপদেশপ্রচার করিয়া থাকেন। তাঁহারা তাঁহাদের নিবেশন বা বাসগৃহের সম্মুখে হিরণ্য (নগদটাকা) ও সুবর্ণের (সোণার মুদ্রাদির) রাশি উপস্থাপিত করিয়া এইরূপ বলিয়া থাকেন—

যাহার যে ধনের বিকলতা বা অভাব আছে সে এই (ধনরাশি) হইতে সে ধন গ্রহণ করুক। (১০৮) আমার এইসব ভোগবস্তু ধর্মলব্ধ তোমরা বিষণ্ণ হইও না॥ ১॥

আমি মনোরম মাল্য গন্ধদ্রব্য ধূপ ও চূর্ণ দিব তোমরা বিষণ্ণ হইও না—সুখী হও॥ ২॥

এইরূপ উক্ত হইলে পর মহাকাশ্যপ আয়ুষ্মান মহাকাত্যায়নকে জিজ্ঞাসা করিলেন—চক্রবর্তিরাজ্যসমূহের শাসনকারী বোধিসত্ত্বগণের কিপ্রকার কর্মের আচরণ

यथ लभति मनुजवृषभो चातुर्द्वीपो प्रभूतधनकोशो ।
सप्तरतनानि राजा अह इदमुदीरयिष्यामि ।।१।।
तरुणरविमण्डलनिभ प्रवरदशशतारसंचयमनोज्ञं ।
चक्ररतन नरवरो पुरिमकुशलसभव लभति ।।२।।
परिचारविधिसयुक्त ददाति दानमनवद्यसकल्पे ।
अजितजयमप्रतिहत तेन नरवरो लभति चक्र ।।३।।
हिमनिचयकुमुदवर्ण सप्ताङ्गप्रतिष्ठित महानाग ।
अनिलवलतुल्यवेग हस्तिरतनमद्भुत लभति ।।४।।
दुर्गेषु च विषमेषु च सक्रममरिसूदनो प्रतिष्ठपिय ।
तेन खगपथेगामि गजवररतन' ' ' 'लभति ।।५।।
तद भृ गनील सुवर्णमनिलजवकेशरि समुद्यतपाद ।
प्रतिलभति तुरगरतन सुकृतकुशलसचयो राजा ।६।।
(१०६)हयनवरेहि परिवही मातापितर गुरु तथाचार्य ।
तेन कुशलेन राजा अश्वरतन अद्भुत लभति ।।७।।

---

দ্বারা সপ্ত রত্ন (লব্ধ) হয়? এইরূপ জিজ্ঞাসিত হইলে পর, আয়ুষ্মান্ মহাকাত্যায়ন
আয়ুষ্মান্ মহাকাশ্যপকে গাথাসমূহদ্বারা (এইরূপ) কহিতে লাগিলেন—
মানুষশ্রেষ্ঠ, চতুর্দ্বীপাধিপতি ও প্রভূতধনকোশযুক্ত রাজা যেপ্রকারে সপ্ত রত্ন-
সমূহ লাভ করেন, আমি তাহা বলিব॥ ১॥
সেই নরবর (রাজা) পূর্বাচরিত কুশলধর্মের প্রভাবসম্ভূত চক্ররত্ন লাভ করিয়া
থাকেন—যাহা তরুণ রবির মণ্ডলের ন্যায় শোভমান এবং যাহা প্রকৃষ্ট দশশত অর
(চক্রের লৌহশলাকাদি) সংচয়দ্বারা মনোজ্ঞ॥ ২॥
অনবদ্য (শুদ্ধ) সংকল্পসহকারে (তিনি) সেবাবিধিসংযুক্ত দানদ্রব্য দান করিয়া
থাকেন। সেই কারণে (সেই) নরবর (রাজা) অজিত বস্তুর জয়কারী ও অপ্রতিহত চক্র
লাভ করিয়া থাকেন॥ ৩॥
হিমসংঘাত ও কুমুদের বর্ণধারী (শ্বেত), সপ্তাঙ্গ-প্রতিষ্ঠাসম্পন্ন ও বায়ুর বল-
সদৃশ বেগধারী এক অদ্ভুত মহানাগ হস্তিরত্ন তিনি লাভ করিয়া থাকেন॥ ৪॥
অরিসূদন (শত্রুবিধ্বংসকারী) (সেই রাজা) বিষম দুর্গসমূহে (সেই হস্তি-
যাত্রা) সংক্রম বা সংচরণপথ প্রতিষ্ঠা করিতে পারিবেন (বলিয়াই), পক্ষিপথে বা আকাশ-
মার্গে গমনসমর্থ গজবর-রত্ন লাভ করেন॥ ৫॥
সুসম্পাদিত কুশলকর্ম সংচিত থাকায়, (সেই) রাজা ভৃঙ্গবৎ নীল, উত্তমবর্ণ-
শালী বায়ুবেগধারী, সমুদ্যত চরণ-যুক্ত কেশরী (অশ্ব) তুরগরত্নরূপে লাভ করিয়া
থাকেন॥ ৬॥
(১০৯) শ্রেষ্ঠ হয়ন (কর্ণবিদ্ধ বা স্কন্ধবাহ্য ঘোড়া)-সমূহদ্বারা তিনি পিতা-

मणिरतनमनुपमवर्णं वैडूर्येण शीरमनुपमपन्ना

. ॥८॥

. ।

लभति प्रमदा मनापा रतनवरमनन्तवलवीर्यं ॥९॥
पूर्वभवे हि निवासे स्वदारमन्तोपसयमाभिरतो ।
आसीच्च नराधिपती स्त्रीरतन तेन सो लभति ॥१०॥
आढ्य विविधधनवर प्रभूतनिधिनिचयमचयोपेत ।
गृहपतिरतनमुदार प्रतिलभति महावशी राजा ॥११॥
विविधधनसचयाना दाता गुरुषु गुरुगौरवोपेतो ।
तेन स गृहपतिरतन प्रतिलभति प्रभूतधनकुशल ॥१२॥
नयनयज्ञ मेधावि व्यक्त नायकख्यज चातुर्द्वीप ।
परिणायकरतनवर प्रतिलभति महीपति विरतो ॥१३॥
मार्गगतो प्रणष्टाना हतहतनयनाना देशयि मार्गं ।
तेन परिणायकवर लभति रतन उत्तमनायक ॥१४॥

---

মাতা পিতৃ ও আচার্যকে বহন করিতেন বলিয়া এই রাজা সেই কুশল কর্মদ্বারা অদ্ভুত অশ্বরত্ন লাভ করিয়া থাকেন॥ ৭॥

অতুলনীয়বর্ণবিশিষ্ট অতুলনীয় সম্পৎ-স্বরূপ মণিরত্ন (তিনি লাভ করিয়া থাকেন)—বৈদূর্য মণি সহ (যাহা ) (তদীয়) মস্তকে (শোভা পাইত?)॥ ৮॥

অনন্তবলবীর্যের প্রভাবে (তিনি) মনোরমা শ্রেষ্ঠরত্নস্বরূপিণী প্রমদা লাভ করিয়া থাকেন॥ ৯॥

যে-হেতু সেই নরাধিপতি পূর্ব জন্মে স্বস্ত্রীর সন্তোষসহকারে সংযমে অভিরত ছিলেন (অতএব) সেই কারণে তিনি স্ত্রীরত্ন লাভ করিয়া থাকেন॥ ১০॥

এই উদারচরিত্র মহাবশী রাজা বিবিধশ্রেষ্ঠ ধনবিশিষ্ট প্রভূত নিধিনিচয়ের সঞ্চয়যুক্ত ও আঢ্য বা ধনী গৃহপতিরত্নকে লাভ করিয়া থাকেন॥ ১১॥

গুরুদিগের প্রতি গৌরব বা ভক্তিযুক্ত হইয়া তিনি গুরুদিগের প্রতি সঞ্চিত বিবিধধন প্রদান করিতেন সেই কারণে প্রভূতধন(প্রদানবিষয়ে) অভিজ্ঞ গৃহপতিরত্নকে লাভ করিয়া থাকেন॥ ১২॥

(বিষয় )বিরত সেই মহীপতি ন্যায়নয়জ্ঞাতা মেধাবী ও ব্যক্ত (মনীষী বা প্রাজ্ঞ) চতুর্দ্বীপে বিশ্রুত নায়ক প্রধান ব্যক্তিকে শ্রেষ্ঠ পরিণায়করত্নরূপে লাভ করিয়া থাকেন॥ ১৩॥

যে হেতু তিনি (স্বয়ং) (শুদ্ধ) মার্গস্থ হইয়া হতাহত-নেত্রবিশিষ্ট (অন্ধ) ও প্রনষ্ট (পথহারা) জনদিগকে মার্গ বা (ধর্মের) পথ প্রদর্শন করিতেন (সেই কারণ) তিনি উত্তম-নায়করূপ শ্রেষ্ঠ পরিণায়করত্ন লাভ করিয়া থাকেন॥ ১৪॥

एतैर्धुतधर्मधरा कर्मेहि समुत्थितानि रतनानि।
तेन च एव नरेन्द्रो धर्मेण महीं प्रशासयति ॥१५॥

(११०) एवमुक्ते आयुष्मान्महाकाश्यप आयुष्मन्तं महाकात्यायनमुवाच। ं इमे हि भो जिनपुत्र बोधिसत्वाः प्रथमचित्तमुत्पादयन्ति ते कतिभिराकारै-चतुर्थ्यां भूमौ वर्तमानाः पंचमायां भूमौ विवर्तन्ते। एवमुक्ते आयुष्मानमहा-कात्यायन आयुष्मन्तं महाकाश्यपमेतदुवाच। ये इमे भो धुतधर्मधर बोधिसत्वाः थमचित्तोत्पादा सप्तभिराकारैश्चतुर्थ्यां भूमौ वर्तमानाः पंचमायां भूमौ .वेवर्तन्ते। कतमेहि सप्तहि। भिक्षुणीदूषकाश्च भवन्ति। पुरुषदूषकाश्च भवन्ति। पण्डकदूषकाश्च भवन्ति। मन्त्रवलेन चापि परस्य असन्तं रोग-मुत्पादयन्ति। सुशीलवन्तांश्च शीलाच्च्यावयन्ति। अहिरीकाश्च भवन्ति। अनोत्रापिणश्च भवन्ति। ये केचिद्भो धुतधर्मधर बोधिसत्वाः प्रथमं चित्तमुत्-पादयन्ति ते इमेभिः सप्तभिराकारैश्चतुर्थायां भूमौ वर्तमानाः पंचमायां भूमौ विवर्तन्ति।

---

হে ধুতধর্মধব, এই সব কর্মদ্বারা এই রত্ন-সমূহ সমুত্থিত হইয়া থাকে। এবং এইরূপ ধর্মসহকাবে সেই নবেন্দ্র মহী বা জগৎ শাসন করিয়া থাকেন॥ ১৫॥

(১১০) এইরূপ উক্ত হইলে পর, আয়ুষ্মান্ মহাকাশ্যপ আয়ুষ্মান্ মহা-কাত্যায়নকে জিজ্ঞাসা করিলেন—"হে জিনপুত্র, এই যে-সব বোধিসত্ত্ব (সংবোধিব জন্য) প্রথম চিত্তভাব উৎপাদন কবেন, তাঁহাবা কোন্ কোন্ প্রকারে চতুর্থ ভূমিতে বর্তমান থাকিয়া আর পঞ্চম ভূমিতে উত্থিত হইতে অসমর্থ হয়েন?" এইরূপ জিজ্ঞাসিত হইলে পর, আয়ুষ্মান্ কাত্যায়ন আয়ুষ্মান্ মহাকাশ্যপকে উত্তবে বলিলেন—"হে ধুতধর্মধর, এই যে-সব বোধিসত্ত্ব (সংবোধিব জন্য) প্রথম মনোভাব উৎপাদিত করিযা থকেন—তাঁহারা সাত প্রকাবে চতুর্থ ভূমিতে বর্তমান থাকিয়া পঞ্চম ভূমিতে আরূঢ় হইতে অসমর্থ হযেন। কোন্ কোন্ সাত প্রকাবে? তাঁহারা (যদি) ভিক্ষুণী-দিগেব দূষক হয়েন, পুরুষদিগের দূষক হয়েন, এবং পণ্ডক বা নপুংসকদিগের দূষক হযেন। তাঁহারা (যদি) মন্ত্রবলে অন্যের অসৎ বা দুষ্ট রোগ উৎপাদন করেন। তাঁহারা (যদি) উত্তম শীলযুক্ত ব্যক্তিদিগকে শীলাচরণ হইতে ভ্রষ্ট করেন। তাঁহারা যদি হ্রী বা লজ্জাবিহীন হয়েন। তাঁবা (যদি) অপত্রাপিষ্ণু না হযেন (অর্থাৎ দুষ্কার্যের ভয়ে আশঙ্কাযুক্ত বা ব্রীড়াভাবাপন্ন না থাকেন। হে ধুতধর্মধর, যে-কোন বোধিসত্ত্বেরা (সংবোধিব জন্য) প্রথম মনোভাব উৎপাদন করিযা থাকেন, তাঁহারা এই সাত প্রকারে চতুর্থ ভূমিতে বর্তমান থাকিযা পঞ্চম ভূমিতে আরূঢ় হইতে অসমর্থ হয়েন।

इत्येषा भूमिरुपदिष्टा चतुर्थी सुगतात्मज।
रमणीया बोधिसत्वाना ये ते बोधिपरायणा इति ॥१॥

इति श्रीमहावस्तुअवदाने चतुर्थी भूमि समाप्ता।

एवमुक्ते आयुष्मान्महाकाश्यपो आयुष्मन्त महाकात्यायनमेतदुवाच। भो जिनपुत्र बोधिसत्वा अवैवर्तिका चतुर्थीभूमितो ये पचमा भूमि सक्रामन्ति तेषा कतम सन्धिचित्त भवतीति। एवमुक्ते आयुष्मान्महाकात्यायन आयुष्मन्त महाकाश्यपमुवाच। आदीप्ता सर्वभवा पश्यन्ति रागद्वेषमोहेभ्य। अशरण्य निरानन्द सन्धिचित्त चतु पचमानन्तर भवतीति।

एवमुक्ते आयुष्मान्महाकाश्यप आयुष्मन्त महाकात्यायनमुवाच। ये पुनर्भो (१११) जिनपुत्र सम्यक्सबुद्धेन भगवता पचमाया भूमौ सम्यक्सबुद्धा पूजितास्तेषा सम्यक्सबुद्धाना कानि नामानि गोत्राणि केवत्ता श्रावकसन्निपाता केवत्तिका प्रभा केवत्तिकमायु प्रमाणमिति। एवमुक्ते आयुष्मान्महाकात्यायन आयुष्मन्त महाकाश्यप गाथाभिरध्यभाषि।

---

"হে সুগতপুত্র যে সব সেই বোধিসত্ত্বেরা বোধি পরায়ণ সেইসব বোধিসত্ত্বের এইভাবে এই রমণীয় চতুর্থ ভূমি উপদিষ্ট হইল॥ ১॥

ইতি শ্রীমহাবস্তু অবদানে চতুর্থ ভূমি সমাপ্ত।

পঞ্চম ভূমি

এইরূপ উক্ত হইলে পর আয়ুষ্মান মহাকাশ্যপ আয়ুষ্মান্ মহাকাত্যায়নকে এই কথা জিজ্ঞাসা করিলেন— হে জিনপুত্র যে সব বোধিসত্ত্ব বিবর্ত বা চ্যুতিবিহীন হইয়া চতুর্থ ভূমি হইতে পঞ্চম ভূমিতে আরোহণ করেন তাঁহাদের কিপ্রকার সন্ধিচিত্ত (অর্থাৎ উভয়ভূমির সন্ধিস্থলে অবস্থানসময়ের মনোভাব) উপস্থিত হয়? এইরূপ উক্ত হইলে পরে আয়ুষ্মান মহাকাত্যায়ন আয়ুষ্মান মহাকাশ্যপকে উত্তরে বলিলেন— "তাঁহারা (তখন) রাগ দ্বেষ ও মোহের বশে সর্বপ্রকার ভব বা সত্তাকে বিশেষভাবে দীপ্ত বা প্রজ্বলিত দেখেন। (কাজেই) চতুর্থ হইতে পঞ্চম (ভূমিতে) অনন্তর আরোহণসময়ে (তাঁহাদের) সন্ধিচিত্ত (অর্থাৎ সেই সন্ধিস্থলে অবস্থানসময়ের মনোভাব অশরণ্য (শরণ বা রক্ষণহীন) ও নিরানন্দ (আনন্দবিহীন) হইয়া থাকে'।

এইরূপ উক্ত হইলে পর আয়ুষ্মান মহাকাশ্যপ আয়ুষ্মান মহাকাত্যায়নকে জিজ্ঞাসা করিলেন—(১১১) হে জিনপুত্র আবার যে সব সম্যক্সংবুদ্ধেরা পঞ্চ ভূমিতে অবস্থিত (বর্তমান) সম্যক্সংবুদ্ধগণ পূজিত হয়েন সেই সম্যক্সংবু

शाक्यमुनि नाम जिनवरो अभूपि वशिभूतकोटिपरिवारो ।
व्यामप्रभो गिरिघनो कनकगिरिनिभो निहतशत्रुः ॥१॥
षड्वर्षसहस्राणि आयुः पुरूषोत्तमस्य तत्कालं ।
नामं तस्य यशव्रतो अभूषि अतिसुन्दरो बुद्धो ॥२॥
गोत्रेण गौतमोऽसौ अयं च भगवान्तदासि श्रेष्ठिसुतो ।
यवागूदानं दत्वा बुद्धप्रमुखे कृता प्रणिधिः ॥३॥
यं मये कुशलमुपचितं संश्लिष्य संघे अर्हन्ते दत्वा ।
तेन परमार्थदर्शी भवेयमखिलं ममं पुण्यं ॥४॥
अन्तिमवतरणगामी सुन्दरो सुदर्शनो नाम नरसिंहः ।
भारद्वाजसगोत्रो प्रभा च दशयोजना तस्य ॥५॥
वशिभूतानां कोटिपरिवारो तस्य सत्वसारस्य ।
दशवर्षसहस्राणि आयुः तद मारदमकस्य ॥६॥

---

দিগের কি-কি নাম, তাঁহাদের গোত্র কি-কি, তাঁহাদের শ্রাবক (শিষ্য)-গণের সন্নিপাত বা সংঘাত (দল) কত বড়, তাঁহাদের প্রভা কতখানি এবং তাঁহাদের আয়ুষ্কালের পরিমাণ কতখানি? এইরূপ উক্ত হইলে পর, আয়ুষ্মান্ মহাকাত্যায়ন আয়ুষ্মান্ মহাকাশ্যপকে গাথাসমূহদ্বারা এইরূপ ভাষণ প্রদান করিলেন—

(ক) শাক্যমুনি বলিয়া পরিচিত এক জিনশ্রেষ্ঠ ছিলেন—যাঁহার এককোটি-সংখ্যক পরিবার বা শিষ্যসংঘ ছিল, যিনি গিরির ন্যায় ঘন ও কনকপর্বতের ন্যায় প্রভাবিশিষ্ট ও শত্রুধ্বংসকারী ছিলেন এবং যাঁহার প্রভা এক ব্যাম পর্যন্ত বিস্তৃত ছিল (অর্থাৎ প্রসারিত দুই বাহুর অঙ্গুলিপ্রান্ত পর্যন্ত বিস্তৃত অবকাশব্যাপী ছিল)॥ ১॥

সেই কালে (সেই) পুরুষোত্তমের আয়ুষ্কাল ছয় হাজার বৎসর ছিল। তাঁহার নাম ছিল যশোব্রত—তিনি অতিসুন্দর বুদ্ধ ছিলেন॥ ২॥

তিনি (যশোব্রত সংবুদ্ধ) গৌতম গোত্রের লোক ছিলেন এবং এই (বর্তমান) ভগবান্ (বুদ্ধ) (তখন) ছিলেন এক শ্রেষ্ঠিপুত্র। তিনি সেই (বুদ্ধশ্রেষ্ঠকে) যবাগূ (ভাতের লপ্সী—ইহার অপর নাম উষ্ণিকা, শ্রাণা, বিলেপী বা তরলা) প্রদান করিয়া তৎসমীপে এইরূপ প্রণিধি বা প্রার্থনা জানাইলেন॥ ৩॥

'অর্হৎ-গণের সংঘের সহিত সংশ্লিষ্ট থাকিয়া, আমি তাঁহাদিগের জন্য দান করিয়া, যে কুশল বা পুণ্য সঞ্চয় করিয়াছি—তদ্দ্বারা আমি যেন পরমার্থদর্শী হইতে পারি এবং আমার পুণ্য যেন অখিল বা সমগ্র (পূর্ণ) থাকে'॥ ৪॥

(খ) (তুষিত ভবন হইতে) অন্তিম অবতরণকারী অর্থাৎ অন্তিমজন্মভাক্ সুদর্শননামক এক সুন্দর নরসিংহ (শ্রেষ্ঠ পুরুষ—বুদ্ধ) ছিলেন যিনি ভারদ্বাজের সগোত্র ছিলেন; তাঁহার প্রভা ছিল দশযোজনব্যাপিনী॥ ৫॥

এক কোটি বশী শিষ্য সংখ্যা ছিল সত্ত্বপ্রধান সেই (বুদ্ধের) পরিবার বা সংঘে। তখন (সেই) মার-দমনকারী (বুদ্ধের) আয়ুষ্কাল ছিল দশ সহস্র বৎসর॥ ৬॥

(११२) राजा च चक्रवर्ती अभूपि धरणीधरो ति नामेन ।
सो त जिन सुदर्शन सशिष्यसंघ इदमुवाच ॥७॥
सर्वं हितोपधान अह ति देमीति पण्डितो अवची ।
एव च भवेयमह प्रणिधेमि पर प्रणिधि राजा ॥८॥
जरामरणस्य सागरगता अलीनो जनता तारेय्य ।
. . . . . . . . . . . . . . . . . . . . . . . ॥९॥
अनुपहतकुशलमूलो अभूपि भगवा नरेश्वरो नाम ।
गोत्रेण च वासिष्ठो आभा दशयोजना तस्य ॥१०॥
वशिभूताना कोटी परिवारो तस्य द्वादश आसि ।
नव च वर्षसहस्राणि मनुजान तदा अभूष्यायु. ॥११॥
राजा च चक्रवर्ती अभूपि अपराजितो ति नामेन ।
सो दशबल नरेन्द्र प्रसन्नचित्तो इदमुवाच ॥१२॥
सप्तरतनाङ्गचित्रा इमा अनेकरतनसम्पत्तीयो ।
शीति चतुरुत्तरा तव विभू विहारानह देमि ॥१३॥
सो त दान दत्वा तस्मि नरेश्वरके अनुप्रणिधि ।
प्रणिधेसि एव भवेयमधिगच्छेय जिनबलानि ॥१४॥

---

(১১২) ধরণীন্ধর নামে এক চক্রবর্তী বা সার্বভৌম রাজা ছিলেন। শিষ্যসংঘ সহ সেই সুদর্শন-নামক জিনকে তিনি (রাজা) এই কথা বলিয়াছিলেন॥ ৭॥

সেই পণ্ডিত (রাজা) বলিলেন—'তোমার সর্বপ্রকার উপধান বা হিতকর ব্যবহার্য দ্রব্য তোমাকে প্রদান করিব'। রাজা পরে এই প্রণিধি বা প্রার্থনা করিলেন—'আমিও যেন এইরূপ (অর্থাৎ তোমার মত শ্রেষ্ঠ) হইতে পারি'॥ ৮॥

'অলীন বা অনলস হইয়া (আমি যেন) জরা ও মরণসাগরপ্রাপ্ত জনগণকে পার করাইতে পারি। '॥৯॥

(গ) নরেশ্বর-নামক এক ভগবান্ (বুদ্ধ) ছিলেন—যাঁহার কুশলমূলসমূহ অনুপহত ছিল ও যিনি বশিষ্ঠগোত্রীয় ছিলেন। তাঁহার আভা দশযোজনব্যাপিনী ছিল॥ ১০॥

তাঁহার পরিবার বা সংঘের সংখ্যা ছিল বার কোটি বশী শিষ্য। তখন মনুষ্য-গণের আয়ুষ্কাল ছিল নয় সহস্র বৎসর॥ ১১॥

অপরাজিত-নামক এক চক্রবর্তী রাজা ছিলেন। তিনি প্রসন্নচিত্ত হইয়া সেই নরশ্রেষ্ঠ দশবলকে এই কথা বলিয়াছিলেন॥ ১২॥

'হে প্রভো, আমি তোমাকে এই চতুরশীতি বিহার প্রদান করিতেছি—যাহা সপ্ত-রত্ন সমশোভায় বিচিত্র ও অনেকপ্রকার (অন্যান্য) রত্ন সম্পত্তিদ্বারা পূর্ণ'॥ ১৩॥

তিনি এই দান সম্পাদন করিয়া সেই নরেশ্বর (বুদ্ধের) নিকট প্রার্থনা করিলেন

विजयो नाम अमात्यो अभूपि पूर्व जिनः सुप्रभो नाम ।
(११३) गोत्रेण काश्यपोऽसौ प्रभा च दशयोजना तस्य ।।१५ ।।
तस्य च शिष्यसंघो अष्टादश कोटी धूतरजानां ।
विंशन्नराण आयुः वर्षसहस्राणि तत्कालं ।।१६ ।।
सो वन्द्य जिनवरं तं विजयो निमन्त्रयी भवनिर्घातिं ।
अधिवासयति दशबलो अथ विजयो हर्षितो आसि ।।१७ ।।
अग्रेण प्रणीतेन च अधिगतस्वादेन भक्ष्यभोज्येन ।
संतर्पयित्वानुगतं प्रणिधेसि तदा अनुप्रणिधिं ।।१८ ।।
सोऽहमपि भवेयमेवं नरवरमहितो नरमरुण हितकरो ।
तेनापि नायकवरो दशबलो भवे वादिशार्दूलो ।।१९ ।।
आसीत् पूर्व बुद्धस्तथागतो रतनपर्वतो नाम ।
गोत्रेण गौतमोऽसौ प्रभा च दशयोजना तस्य ।।२० ।।
त्रिशत्मनुष्यकोट्यो परिवारो आसि दान्तचित्तानां ।
वर्षसहस्राणि विंशं आयुः तदासि मनुष्याणा ।।२१ ।।

---

—'আমিও যেন এইরূপ (অর্থাৎ তোমার মত শ্রেষ্ঠ) হইতে পারি এবং জিনের (দশ) বলগুলি প্রাপ্ত হইতে পারি'॥ ১৪॥

(ঘ) পূর্বকালে বিজয়-নামে এক অমাত্য ছিলেন এবং (তখন) জিন বা বুদ্ধের নাম ছিল সুপ্রভ। (১১৩) গোত্রহিসাবে তিনি ছিলেন কাশ্যপ এবং তাঁহার প্রভা ছিল দশযোজনব্যাপিনী॥ ১৫॥

রজোগুণের অতীত অষ্টাদশ কোটি সংখ্যক ছিল তাঁহার শিষ্যসংঘ। সেইকালে মানুষের আয়ুষ্কাল ছিল বিংশতি সহস্র বৎসর॥ ১৬॥

সেই বিজয় সেই ভবনির্ঘাতী অর্থাৎ ভব বা জন্মবিধ্বংসকারী জিনবরকে বন্দনা করিয়া তাঁহাকে নিমন্ত্রণ করিলেন, দশবল (বুদ্ধও) তাহা স্বীকার করিলেন। অনন্তর বিজয় হর্ষান্বিত হইলেন॥ ১৭॥

(তিনি তাঁহাকে) অগ্র বা শ্রেষ্ঠ, প্রণীত বা পাকসংস্কৃত ও স্বাদযুক্ত ভক্ষ্য-ভোজ্যদ্বারা সংতৃপ্ত করিবার পরে তখন এইরূপ প্রণিধি বা প্রার্থনা করিলেন॥ ১৮॥

'সেই আমিও যেন এইরূপ (আপনার ন্যায়) নরবরগণের পূজিত ও দেব ও মনুষ্যগণের হিতকারী হইতে পারি। সেই কর্মদ্বারা আমি যেন নায়কশ্রেষ্ঠ, দশবল ও বাদিগণমধ্যে (ধর্মমতাবলম্বীদিগের মধ্যে) শ্রেষ্ঠ হইতে পারি'॥ ১৯॥

পূর্বকালে রতনপর্বত-নামে এক তথাগত বুদ্ধ ছিলেন; গোত্র-হিসাবে তিনি ছিলেন গৌতম, এবং তাঁহার প্রভা ছিল দশযোজনব্যাপিনী॥ ২০॥

তাঁহার পরিবার বা শিষ্যমণ্ডলীতে ত্রিশ কোটি দান্তচিত্ত মনুষ্য ছিল; তখন মনুষ্যদিগের আয়ুষ্কাল ছিল বিশ সহস্র বৎসর॥ ২১॥

राजा च चक्रवर्ती अभूषि तत्कालमच्युतो नाम।
जिनक्रमाणि निपीडिय इदमवचि वर नरमरुणा ॥२२॥
प्रासादसहस्राणि मह्य नरनागा चतुरशीर्ति।
(११४) तानि समलकृतानि सशिष्यसघस्य अह देमि ॥२३॥
अधिवासना विदित्वा राजा प्रीतमनो।
अनुप्रणिधि प्रणिधेसि पुरतो वरलक्षणधरस्य ॥२४॥
कुशलेन अनेन अह कुशलोपचितवराणा चरिताना।
दुरन्तवीर्यकर्मो भवेय नाथो अनाथाना ॥२५॥
गगनतलविमलचित्तो सबुद्धो कनकपर्वतो नाम।
अभूषि नरतामहितो कौण्डिन्यो नाम गोत्रेण ॥२६॥
तस्य शुभकर्मजाता शरीरप्रभा अभू योजनानि षट्।
पच वशीभूताना कोटीयो च परिवारोऽस्य ॥२७॥
दश षड्वर्षा आयु तदा अभूषि मनुजाना च चतुर्दश सहस्राणि।
वर्षाणा सप्तत्रिश वर्षसहस्राणि इत्येव ॥२८॥
आसि तद् चक्रवर्ती राजा प्रियदर्शनो ति नामेन।
सप्तरतनद्युतिमान् चातुर्द्वीप पृथिविपालो ॥२९॥

---

তৎকালে অচ্যুত নামে এক চক্রবর্তী রাজাও ছিলেন। (তিনি) সেই জিন বা বুদ্ধের ক্রম বা চরণ নিপীড়িত করিয়া (অর্থাৎ আলিঙ্গন করিয়া) দেব ও মনুষ্যগণের শ্রেষ্ঠ সেই বুদ্ধকে এই কথা বলিলেন॥ ২২॥

হে নরনাগ (বা নরশ্রেষ্ঠ) আমার চতুরশীতি সহস্র প্রাসাদ আছে। (১১৪) আমি সেগুলিকে সম্যক অলঙ্কৃত করিয়া শিষ্যসংঘসহিত (তোমাকে) দিতেছি॥ ২৩॥

(বুদ্ধের) গ্রহণস্বীকৃতি জানিয়া রাজা প্রীতমনাঃ (হইলেন)। শ্রেষ্ঠলক্ষণধারী (সেই বুদ্ধের) নিকট তিনি তদনুসারে এই প্রণিধি বা প্রার্থনা করিলেন॥ ২৪॥

এই কুশল কর্মদ্বারা আমি যেন উপচিতকুশল শ্রেষ্ঠ চরিত্র বা আচরণসমূহের দুরন্তবীর্যধারী সম্পাদক ও অনাথগণের নাথ হইতে পারি॥ ২৫॥

কনকপর্বত নামে গগনতলের ন্যায় নির্মল চিত্ত ধারণকারী ও নরগণপূজিত এক সংবুদ্ধ ছিলেন। গোত্রহিসাবে তিনি ছিলেন কৌণ্ডিণ্য॥ ২৬॥

শুভকর্ম হইতে প্রসূত তাঁহার শরীরপ্রভা ছয় যোজনব্যাপিনী ছিল। এবং তাঁহার পরিবার বা শিষ্যসংঘ পাঁচ কোটি বশী জনদ্বারা গঠিত ছিল॥ ২৭॥

তখন মনুষ্যগণের আয়ুষ্কাল ছিল ষোল বা চৌদ্দ হাজার বৎসর কিংবা সাঁইত্রিশ হাজার বৎসর—এইরূপই॥ ২৮॥

প্রিয়দর্শন নামে তখন এক চক্রবর্তী রাজা ছিলেন। তিনি ছিলেন সপ্তরত্নের দ্যুতিধারী চাতুর্দ্বীপ অর্থাৎ চতুর্দ্বীপাধিপতি সার্বভৌম পৃথিবীপাল (রাজা)॥ ২৯॥

सो कनकवर्णपर्वतं संबुद्ध ग्रमवरेपु निपतित्वा ।
याचति सामात्यगणो मुक्ताहारान्तपुरो प्राह ॥३० ॥
मम नगरनिगमभरित राज्य चतुरो महाघनद्वीपाः ।
तान्तव ददामि वीरा सशिष्यसघस्य निरपेक्ष. ॥३१ ॥
(११५) यद्भोजन ऋषीणा यद्वस्त्र या च ग्रोषधिविधीयो ।
यानि शयनासनानि च प्रासादवरे तथा येव ॥३२ ॥
नि सृष्टमेव सर्व परिभोज्य यस्य द्वादशाकार ।
मम प्रवररूपधारि ग्रनुकम्पार्थ कुरुहि करुणा ॥३३ ॥
एतद्दत्वा दान सो पार्थिवलम्बको ग्रनुप्रणिधि ।
प्रणिधेसि प्रीतिमानसो पुरतो सपूर्णकुशलस्य ॥३४ ॥
परमार्थ शूक्ष्मदर्शि वैशारद्यवरपारमिप्राप्त. ।
तेनाह नायकवरो भवेय सर्वोपधिक्षयकरो ॥३५ ॥
द्वात्रिशलक्षणधरो भगवान्नामेन पुष्पदन्तो ति ।
ग्रभूत् परमार्थदर्शि वत्सो गोत्रेण सबुद्धो ॥३६ ॥

---

তিনি (প্রিয়দর্শন রাজা) অমাত্যগণ ও মুক্তাহারশোভিত অন্তঃপুরস্থ স্ত্রীগণ সহ কনকবর্ণপর্বত (কনকপর্বত-নামক) সংবুদ্ধের শ্রেষ্ঠ চরণে নিপতিত হইয়া (এইরূপ) যাচনা করিলেন॥৩০॥

আমার রাজ্য নগর ও নিগমদ্বারা ভরিত বা পূর্ণ এবং আমার চারিটি মহাধন-বিশিষ্ট দ্বীপ বা মহাদেশ রহিয়াছে। হে বীর, আমি সশিষ্যসংঘ তোমাতে নিরপেক্ষ-ভাবে অর্থাৎ কোন কিছু অপেক্ষা না রাখিয়া, সেগুলি প্রদান করিব॥৩১॥

(১১৫) যে ভোজন, যে বস্ত্র ও যে ঔষধবিধি ও যে-যে শয্যা ও আসন ঋষি-গণের উপযোগী, (আমার) প্রাসাদে সেরূপই থাকিবে॥৩২॥

হে শ্রেষ্ঠরূপধারিন্, আমি সব দ্বাদশ প্রকারের পরিভোগ্য বস্তু (তোমাকে) দান করিতেছি, সেই আমার প্রতি অনুকম্পা প্রদর্শনার্থ তুমি করুণা কর॥৩৩॥

ইহা দান করিয়া সেই পার্থিব-লম্বক অর্থাৎ রাজশ্রেষ্ঠ তদনুসারে প্রীত মনে সংপূর্ণকুশল সেই (বুদ্ধের) নিকট প্রণিধি বা প্রার্থনা করিলেন—॥৩৪॥

'আমি যেন পরমার্থের সূক্ষ্মদর্শী ও শ্রেষ্ঠ বৈশারদ্যের পারমী বা পূর্ণতা বা শেষসীমা প্রাপ্ত হইতে পারি এবং তদ্দ্বারা আমি যেন সর্বপ্রকার উপধি বা ক্লেশনয় নিঃশেষণ ক্ষয় করিয়া নায়কবর হইতে পারি'॥৩৫॥

পুষ্পদন্ত নামে দ্বাত্রিংশৎ লক্ষণধারী পরমার্থদর্শী এক ভগবান সংবুদ্ধ ছিলেন তিনি গোত্র হিসাবে বৎস ছিলেন॥৩৬॥

तस्यापि योजनानि नव शरीरप्रभा जिनप्रवरस्य।
वशिभूतकोटियो चतुस्त्रिशद्दशवले समनुवद्धाः ॥३७॥
पंचाशं च अभूपि वर्षसहस्राणि आयु.परिमाणं।
मनुजान एवं न विमति कार्या तत्रोपदेशस्मिं ॥३८॥
पार्थिवो चैव नरपती तं कालं आसि दुर्जयो नाम।
उपगम्य पुष्पदन्तं वन्दति पादा सपरिवारः ॥३९॥
(११६) कृतकरपुटो प्रसन्नः नरप्रभो पुष्पदन्तमिदमाह।
अधिवासयतु मे दशवलो सप्ताहं भोजनविधान ॥४०॥
अधिवासनं विदित्वा राजास्य दुर्जयोर्ध्ववल एव।
छादयति मेदिनितल सुवर्णपट्टेहि रुचिरेहि ॥४१॥
तत्र रतनामयानि विनिक्षिपति आसनानि चित्राणि।
भोजनविधिं च चित्रा स्थापयति सुगन्धिप्रत्यग्रां ॥४२॥
सप्तरतनामयानि छत्राणि नरमरुणा अष्टशतं।
धारेन्ति भूषणधरा चित्राभरणधारिणो पुरुषा ॥४३॥
एवं एकैकस्य वशिभूतस्य धारेन्ति हृदिमनो।
छत्ररतन विचित्रं शशिशङ्खतलोपमं विमल ॥४४॥

---

সেই জিনপ্রবরেরও শরীরপ্রভা নব যোজনব্যাপিনী ছিল। এই দশবলে সম্যক্ অনুবদ্ধ বা সংযুক্ত ছিল চৌত্রিশ কোটি বশী জনের সংঘ॥ ৩৭॥

(তখন) মানুষের আয়ুঃপরিমাণ ছিল পঞ্চাশ হাজার বৎসর। এবং তদীয় উপদেশসম্বন্ধে (কাহারও কোন) বিমতি বা সংশয় হইত না॥ ৩৮॥

সেই সময় দুর্জয় নামে মানুষের প্রভু এক রাজা ছিলেন।—তিনি সপরিবার পুষ্পদন্তের নিকট উপস্থিত হইয়া (তাঁহার) পাদবন্দনা করিলেন॥ ৩৯॥

(১১৬) সেই নরপতি কৃতাঞ্জলিপুটে প্রসন্নচিত্তে পুষ্পদন্তকে এই কথা বলিলেন—'দশবল (আপনি) একসপ্তাহব্যাপী ভোজনবিধান আমার নিকট গ্রহণ করিবার অনুগ্রহ প্রদর্শন করুন'॥ ৪০॥

তাঁহার নিমন্ত্রণস্বীকারের অনুগ্রহ জানিয়া অত্যন্ত শক্তিবলযুক্ত রাজা দুর্জয় রুচির সুবর্ণপট্টসমূহদ্বারা মেদিনীতল আচ্ছাদিত করাইলেন॥ ৪১॥

তাহাতে রত্নময় বিচিত্র আসনসমূহ নিপাতিত করিলেন এবং সুগন্ধি ও অভিনব এবং বিচিত্র প্রকারের ভোজনবিধি স্থাপন করিলেন॥ ৪২॥

নরগণ ও দেবগণের আটশত ভূষণধারী বিচিত্র আভরণশোভী পুরুষেরা সপ্ত-রত্নময় ছত্রসমূহ ধারণ করিয়া রহিয়াছিল॥ ৪৩॥

এইরূপে প্রত্যেক বশীর (শিষ্যের) জন্য তাহারা হৃদ্যচিত্তে অর্থাৎ হর্ষিতচিত্তে চন্দ্র ও শঙ্খতলসম বিমল ও বিচিত্র এক একটি ছত্ররত্ন ধারণ করিয়াছিলেন॥ ৪৪॥

सन्तर्पयित्व राजा सपरिवारं पुष्पसाह्वयं सुगतं।
अथ मनसा प्रणिधेति तदा व सो तं अनुप्रणिधिं ।।४५।।
त्वमिवमहं संबुद्धो धर्म प्रकाशयेय नरमरूणां।
. . . . . . . . . . . . . . . . . . . . . . . . . . . ।।४६।।

द्वात्रिंशलक्षणधरो नामेन ललितविक्रमो संबुद्धो।
आसि भगवां भवनुदो वासिष्ठगोत्रो धुतकिलेशो ।।४७।।
तस्य च स्वशरीरजाता प्रभा अभू योजनानि त्रिंश दुवे।
(११७) वशिभूतकोटियो च त्रिंश नरवरस्य परिवारो ।।४८।।
आयुं तदा नराणां वर्षसहस्राणि आसि चतुरशीतिं।
राजा च तदा आसी चतुरंगवलो प्रियो मनापो ।।४९।।
प्रासादकोटियो च चत्वारिंशं अनेकरत्ननानां।
कारयति भूमिपालो प्रवरं एकं च प्रासादं ।।५०।।
शय्यासनं च विपुलं कारयते पार्थिवो निरुपवद्यं।
भोजनगिलानप्रच्चयमृषियोग्यं सन्निवेशेति ।।५१।।
भगवतो निर्यातित्वा सशिष्यसंघस्य सो अनुप्रणिधिं।
प्रणिधेति हृष्टचित्तो राजा पुरतो दशवलस्य ।।५२।।

---

অনন্তর পুষ্পনামক (অর্থাৎ পুষ্পদন্তনামক) সুগতকে সশিষ্যসংঘ তৃপ্ত করিয়া
তখন সেই রাজা (দুর্জয়) মনে মনে এইরূপ প্রণিধি বা প্রার্থনা করিলেন॥ ৪৫॥
আমিও যেন তোমার ন্যায় সংবুদ্ধ হইয়া মানুষ ও দেবগণের নিকট ধর্ম প্রকাশ
করিতে পারি......॥ ৪৬॥
বত্রিশলক্ষণধারী ললিতবিক্রম নামে বাসিষ্ঠগোত্রীয় এক ভগবান্ সংবুদ্ধ
ছিলেন, যিনি ভববিধ্বংসী ও ধুতক্লেশ ছিলেন॥ ৪৭॥
এবং তাঁহার স্বশরীরজাত প্রভা বত্রিশ যোজনব্যাপিনী ছিল।(১১৭)
এই নরবরের পরিবার বা শিষ্যসংঘের সংখ্যা ছিল ত্রিশ কোটি বশী লোক॥ ৪৮॥
তখন মানুষের আয়ুষ্কাল ছিল চতুরশীতি সহস্র বৎসর। তখন চতুরঙ্গবল
নামে এক প্রিয় ও মনোহর রাজা ছিলেন॥ ৪৯॥
এই ভূমিপাল অনেক রত্নময় চল্লিশ কোটি প্রাসাদ নির্মাণ করাইলেন এবং আরও
একটি প্রবর (শ্রেষ্ঠ) প্রাসাদ নির্মাণ করাইলেন॥ ৫০॥
এই পার্থিব (রাজা) নিরুপদব (অর্থাৎ অনিন্দ্য) বিপুল শয্যা আসন প্রভৃতি
করাইলেন এবং ঋষিযোগ্য ভোজনদ্রব্য ও ব্যাধির উপশমের জন্য ঔষধদ্রব্য প্রভৃতি
করাইলেন॥ ৫১॥
সশিষ্যসংঘ ভগবান্ (ললিতবিক্রম সংবুদ্ধকে) (সে-সব দ্রব্য) প্রদান করিয়া

दुर्लभसदृशो असम दशबलो च जरामरणविमतिमथनो ।
भवेय श्रेष्ठो नरमरुणा कुगणीगणवचनमथनो ॥५३॥
द्वात्रिंशलक्षणधरो भगवा आसी महायशो नाम ।
गोत्रेण काश्यपो सो विस्तीर्णयशो अमितकीर्ति ॥५४॥
शरीरभासा तस्य पचाश योजनानि पुण्यवतो ।
वशिभूतकोटियो च तस्यासी पचपचाश ॥५५॥
वर्षसहस्राणि तदा चतुरशीतिं आयु परिमाण ।
(११८) आसि तदा मनुजाना चतुर्गुण एष चतुरशीति ॥५६॥
राजा तदा अभूषी नामेन सो मृगपतिस्वरो नाम ।
चातुर्द्वीपाधिपतिर्विपुलबलवरो अजितचक्रो ॥५७॥
सो रत्नस्कन्धशाखा वनखण्डा योजनानि षण्णवति ।
कारापयि भूमिपति प्रवरा वरवस्त्रसंछन्ना ॥५८॥
वैडूर्यमणितला च कृत्वान वसुधा विभूषणविचित्रा ।
अगुरुवरधूपगन्धा सुगन्धपुष्पावकीर्णतला ॥५९॥

---

অনন্তর সেই রাজা (চন্দ্রসেন) দশবলের সম্মুখে এইরূপ প্রার্থনা করিলেন ॥ ৫২ ॥

আমি যেন (তোমার ন্যায়) দুর্লভ সাদৃশ্য অসম জরা মরণ সংশয় মথনকারী দশবল হইয়া নর ও দেবগণের মধ্যে শ্রেষ্ঠ ও কুগণীর (কু সম্প্রদায়প্রভুর) গণভুক্ত লোকের বচনমথনকারী হইতে পারি ॥ ৫৩ ॥

দ্বাত্রিংশলক্ষণধারী মহাযশ নামে একটি ভগবান (বুদ্ধ) ছিলেন। গোত্রসম্বন্ধে তিনি ছিলেন কাশ্যপ এবং তাঁহার যশঃ ছিল বিস্তীর্ণ ও কীর্তি ছিল অমিত ॥ ৫৪ ॥

সেই পুণ্যবান (বুদ্ধের) শরীরপ্রভা ছিল পঞ্চাশ যোজনব্যাপী এবং পাঁচ পঞ্চাশ কোটি সংখ্যক ছিল তাঁহার বশী শিষ্যসংঘ ॥ ৫৫ ।

তখন (লোকের) আয়ুর পরিমাণ ছিল চতুরশীতি সহস্র বৎসর। (১১৮) তখন মানুষদিগের (সংখ্যা) ছিল চতুর্গুণ চতুরশীতি (কোটি?) ॥ ৫৬ ॥

তখন এক রাজা ছিলেন তিনি নামে ছিলেন মৃগপতিস্বর এবং তিনি চতুর্দ্বীপাধিপতি (অর্থাৎ চার দ্বীপ বা মহাদেশের অধিপতি) বিপুল শ্রেষ্ঠবলধারী ছিলেন এবং তাঁহার (রাজ্য)চক্র অজিত ছিল ॥ ৫৭ ॥

সেই ভূমিপতি ষণ্ণবতি যোজনব্যাপী শ্রেষ্ঠ বনখণ্ডে রত্নময় স্কন্ধ ও শাখা নির্মাণ করিয়া বরবস্ত্রসংছাদিত করাইলেন ॥ ৫৮ ॥

তিনি বসুধাকে বৈদূর্যমণিময়তলাবিশিষ্ট বিভূষণদ্বারা বিচিত্র অগুরুবর ও ধূপগন্ধ সুগন্ধ ও সুগন্ধ পুষ্পদ্বারা অবকীর্ণতলা করিয়া— ॥ ৫৯ ॥

तं तत्र वादिसिंहं ऋषभं सो भोजनेन सप्ताहं ।
तर्पयति भूमिपालो प्रसन्नचित्तो प्रणीतेन ।।६० ।।
तं सुरवरवनउपमं ततो वनं तस्य सत्वसारस्य ।
निर्यातयति प्रसन्नो दिवाविहारं दशवलस्य ।।६१ ।।
दत्वा स राजा · · · · महायशस्य सशिष्यसंघस्य ।
राजा उदग्रचित्तो प्रणिधेति तदा अनुप्रणिधि ।।६२ ।।
बहुजनमहितो स्वयंभू अनन्यनेयो भवेय सर्वज्ञो ।
कुशलेन हि मे तेन तथागतवलो विभू भोमि ।।६३ ।।
विपुलवलपुण्यकोशो नयानयज्ञो जिनो रत्नचूडो ।
(११६) आसि अभिनीलनेत्रो निरुपमगुणसंचयो धीरो ।।६४।।
तस्य च प्रभा शरीरे योजनशतविस्तरा समन्तेन ।
भारद्वाजसगोत्रो स सर्वदर्शी तदा आसि ।।६५।।
तस्य संघो आसी नवनवति कोटियो धूतरजानां ।
वर्षाणां च सहस्राणि चतुराशीति तदा आयु ।।६६।।

---

তিনি প্রসন্নচিত্ত হইয়া সেখানে সেই শ্রেষ্ঠ বাদিসিংহকে (মহাযশ সংবুদ্ধকে) প্রণীত বা পাকদ্বারা সংস্কৃত ভোজনদ্বারা এক সপ্তাহ পর্যন্ত তর্পিত করিয়াছিলেন॥ ৬০॥

তৎপর তিনি প্রসন্ন হইয়া সত্ত্বসার দশবলের দিবাবিহারার্থ সেই শ্রেষ্ঠ দেববনতুল্য বনটি তাঁহাকে দান করেন॥ ৬১॥

সশিষ্যসংঘ মহাযশকে সেই উদগ্রচিত্ত (আনন্দিতমনাঃ) রাজা (সেই বন) দান করিয়া তখন এই প্রার্থনা করিলেন॥ ৬২॥

'আমার সেই কুশল কর্মদ্বারা আমি যেন বহুজনের পূজিত, স্বয়ংভূ, অপরের দ্বারা অনেয় ও সর্বজ্ঞ হইতে পারি এবং তথাগতের বল প্রাপ্ত হইয়া আমি যেন বিভু হইতে পারি॥ ৬৩॥

বিপুল বল ও পুণ্যকোশবিশিষ্ট, নয় ও অনয়জ্ঞ রত্নচূড়-নামে এক জিন (১১৯) ছিলেন; তিনি নীলবর্ণের নেত্রবিশিষ্ট, নিরুপম গুণসংচয়বিশিষ্ট ও ধীর ছিলেন॥ ৬৪॥

এবং তাঁহার শরীরের প্রভা চতুর্দিকে একশত যোজন পর্যন্ত বিস্তৃত হইত। তখন এই সর্বদর্শী (বুদ্ধ) ভারদ্বাজগোত্রীয় ছিলেন॥ ৬৫॥

নবনবতি কোটি বিগতরজস্ক শিষ্য ছিল তাঁহার সংঘভুক্ত। (সেইজন্য) আয়ুষ্কাল তখন ছিল চতুরশীতি সহস্র বৎসর॥ ৬৬॥

राजा तद चक्रवर्ति अभूपि चातुर्द्वीपो महिस्थामो ।
नामेन मणिविषाणो शासनि धर्मेण यो जनता ।।६७।।
द्वानवति कोटिनयुता प्रासादानामनेकरूपाणा ।
कारयति भूमिपालो त रतनजिन समुद्दिश्य ।।६८।।
सो प्रवरकाञ्चननिभ नरमरुगणसत्कृत रतनचूड ।
भोजयति सपरिवार वर्षाणि दश अविश्राम ।।६९।।
प्रथमदिवस च सुगत भोजेत्वा सार्धं शिष्यसंघेन ।
निर्यातेति नरवरो प्रासादवरा गुणधरस्य ।।७०।।
सो त दान दत्वा तस्य महापुद्गलस्य राजवरो ।
अनुप्रणिधेति प्रणिधिं प्रसन्नचित्तो जिनसकाश ।।७१।।
उच्छिन्नमोहजालो प्रसन्नचित्तो असंगप्रतिभानो ।
तारेय्य सर्वजनता संसारमहार्णवे पतिता ।।७२।।
एवमेव अप्रमेया पचम्या भूमिया पुरुषसिंहा ।
(१२०) प्रत्येकजिना तथापि शैक्षाशैक्षा च जिनपुत्रा ।।७३।।
सपूजिता भगवता इमे तथान्ये तथागता सर्वे ।
समुपचितकुशलमूल अर्थं जगतस्य सर्वस्य ।।७४।।

---

তখন চতুর্দ্বীপাধিপতি, মহীসম শক্তিধারী এক রাজা ছিলেন, তাঁহার নাম ছিল মণিবিষাণ—তিনি ধর্মানুসারে লোক শাসন করিতেন॥ ৬৭॥

সেই রতন জিনের (রতনচূড়ের) উদ্দেশ্যে এই ভূমিপাল দ্বানবতি কোটি নিযুতসংখ্যক অনেক প্রকারের প্রাসাদ নির্মাণ করাইলেন॥ ৬৮॥

তিনি অবিশ্রান্তভাবে সশিষ্যসংঘ, শ্রেষ্ঠকাঞ্চনতুল্য এবং নর ও দেবগণদ্বারা সংকৃত বা সম্মানিত রতনচূড়কে দশ বৎসর পর্যন্ত ভোজন করাইয়াছিলেন॥ ৬৯॥

এবং শিষ্যসংঘসহ সুগতকে প্রথম দিবসেই ভোজন করাইয়া নরবর (রাজা মণিবিষাণ) গুণধর (সুগতকে) শ্রেষ্ঠ প্রাসাদসমূহ প্রদান করিলেন॥ ৭০॥

সেই রাজশ্রেষ্ঠ সেই মহাপুদ্গল (মহাপুরুষ) (সুগতকে) সেই দান দিয়া প্রসন্নচিত্ত হইয়া জিনসকাশে এই প্রার্থনা করিলেন॥ ৭১॥

(স্বয়ং) মোহজাল উচ্ছিন্ন করিয়া প্রসন্নচিত্তে (মনে) অসংগ বা অনাসক্তির উদয় লাভ করিয়া আমি যেন সংসাররূপ মহার্ণবে পতিত সব জনসংঘকেই তারণ বা উদ্ধার করিতে পারি॥ ৭২॥

এইরূপ পঞ্চম ভূমিতে পুরুষসিংহ অপ্রমেয় (অসংখ্যক) ছিলেন। (১২০) এবং প্রত্যেকজিন (প্রত্যেকবুদ্ধ) ও শৈক্ষ ও অশৈক্ষগণও অপ্রমেয় ছিলেন॥ ৭৩॥

ভগবান এই সব ও অন্যান্য সব তথাগতদিগকে পূজা করিয়াছিলেন এবং (তাঁহারা) সর্ব জগতের অগ্র্যকুশলমূলসমূহ সম্যক্ উপচিত করিয়াছিলেন॥ ৭৪॥

एवमुक्ते आयुष्मान्महाकाश्यप आयुष्मन्तं महाकात्यायनमुवाच। ये भो जिनपुत्र बोधिसत्वा बोधाये प्रणिधेन्ति ते कतिभिराकारैः पंचमायां भूमौ वर्तमानाः पष्ठायां भूमौ विवर्तन्ति। एवमुक्ते आयुष्मान्महाकात्यायनः आयुष्मन्तं महाकाश्यपमुवाच। चतुर्भि भो जिनपुत्र आकारैर्धुतधर्मधर बोधिसत्वा बोधाये ये प्रणिधेन्ति पंचमायां भूमौ वर्तमाना. पष्ठयां भूमौ विवर्तन्ति। कतमेहि चतुर्हि। सम्मक्संबुद्धानुशासने प्रव्रजित्वा योगाचारेहि सार्धं सम्भुवं कुर्वन्ति। अप्टमके धुतवेदनागृद्धा भावना उत्त्रसन्ति। शमथविपश्यनाभावनाबहुलाश्च अभीक्ष्णं विहरन्ति। आलंवणालंवणचित्तं हेतुशो परिकल्पेन्ति। ये हि केचि भो धुतधर्मधर बोधिसत्वा बोधाय प्रणिधेन्तो पचमाया भूमौ वर्तमाना पष्ठयां भूमौ विवर्तन्ति सर्वे ते इमेहि चतुर्हि आकारेहि विवर्तेन्सु विवर्तन्ति विवर्तिष्यन्ति वा॥

इत्येषा पंचमी भूमी व्याकृता सुनिर्दशिता।
तेषां बहुविधपुण्याना बोधिसत्वान मारिष इति॥१॥

इति श्रीमहावस्तुअवदाने पचमी भूमि. समाप्ता।

---

এইরূপ উক্ত হইলে পর, আয়ুষ্মান্ কাশ্যপ আয়ুষ্মান্ মহাকাত্যায়নকে জিজ্ঞাসা করিলেন—"হে জিনপুত্র, যে যে বোধিসত্ত্ব বোধির জন্য প্রণিধি বা প্রার্থনা করেন, তাঁহারা কি-কি প্রকারে পঞ্চম ভূমিতে বর্তমান থাকিয়া ষষ্ঠ ভূমিতে আরূঢ় হইতে অসমর্থ হয়েন?" এইরূপ জিজ্ঞাসিত হইয়া আয়ুষ্মান্ মহাকাত্যায়ন আয়ুষ্মান্ মহাকাশ্যপকে এই উত্তর করিলেন—"হে ধুতধর্মধর জিনপুত্র, পঞ্চম ভূমিতে বর্তমান থাকিয়া যে-সব বোধিসত্ত্ব বোধির জন্য প্রার্থনা করেন তাঁহারা চারি প্রকারে ষষ্ঠ ভূমিতে আরোহণ করিতে অসমর্থ হয়েন। কি-কি চারি প্রকারে? (১) (যদি তাঁহারা) সম্যক্-সংবুদ্ধের অনুশাসন বা উপদেশ অনুসারে প্রব্রজ্যা গ্রহণ করিয়া যোগাচার-দিগের সহিত একত্র সংমিশ্রণ বা মেলামিশা করেন। (২) (যদি তাঁহারা) অষ্টমক (সংবোধির জন্য উদ্যত, নিম্নস্তরে অবস্থিত (বৌদ্ধ শ্রমণ) দ্বারা পরিত্যক্ত বেদনা বা অনুভূতিবিষয়ে আকাঙ্ক্ষী হইয়া ভাবনা বা ধ্যানবিষয়ে ত্রাসপরায়ণ হয়েন। (৩) (যদি তাঁহারা) শমথ-ভাবনা (চিত্তশান্তির ধ্যান) ও বিপশ্যনা-ভাবনা (অর্থাৎ তত্ত্বদৃষ্টির ধ্যান)-সম্বন্ধে বেশী অভিনিবিষ্ট না হইয়া জীবন কাটান। (৪) (যদি তাঁহারা) হেতুনির্ণয়-সহকারে আলম্বন-সমূহের (রূপাদি পঞ্চ বিষয়ের গুণাবলীর) পরিকল্পনা করেন। হে ধুতধর্মধর যে-সব বোধিসত্ত্ব বোধির জন্য প্রার্থনা করিয়া, পঞ্চম ভূমিতে বর্তমান থাকিয়া, ষষ্ঠ ভূমিতে আরোহণ করিতে অসমর্থ হয়েন, তাঁহারা সকলেই এই চারি প্রকারে তাহা করিতে অসমর্থ হইয়াছেন, হয়েন ও হইবেন।

হে মারিষ (মহোদয়), সেই বহুবিধ-পুণ্যকর্মকারী বোধিসত্ত্বদিগের এইরূপ এই পঞ্চম ভূমি সম্যক্ নির্দিশিত হইয়া ব্যাকৃত বা ব্যাখ্যাত হইয়াছে॥ ১॥

ইতি শ্রীমহাবস্তু-অবদানে পঞ্চম ভূমি সমাপ্ত।

(१२१) ततः स्थविर. काश्यपः कात्यायनमथाब्रवीत् ।
कि चित्त बोधिसत्वाना पंचमायां विपश्चितां ॥१॥
ततः कात्यायनस्थविरः मुनिकाश्यपं धुतधर्मधरं गाथयाप्यभाषि ।
अल्पास्वादनिवद्धो यं लोकावर्तोऽतिदारुणः ।
. . . . . . . . . . . . . . . . . . . जायते ॥२॥

एवमुक्ते आयुष्मान्महाकाश्यप. आयुष्मन्तं महाकात्यायनमुवाच । क्षेत्रमिति ।

तत स्थविर. कात्यायनः महाकाश्यपमथाब्रवीत् ।
श्रुयता लोकनाथाना क्षेत्र तत्वार्थनिश्रितं ॥३॥
उपक्षेत्रं च वक्ष्यामि तेषां परमवादिना ।
तानि निशम्य वाक्यानि शासनं च नरवर ॥४॥
एकषष्टि त्रिसहस्राणि बुद्धक्षेत्र परीक्षितं ।
अतो चतुर्गुण ज्ञेयमुपक्षेत्र तथाविधं ॥५॥

एवमुक्ते आयुष्मा महाकाश्यपः आयुष्मन्त महाकात्यायनमुवाच । किं पुनर्भो जिनपुत्र सर्वेषु बुद्धक्षेत्रेषु उत्पद्यन्ति सम्यक्संबुद्धा उताहो केषुचिदेव

---

(১২১) তদনন্তর স্থবির কাশ্যপ কাত্যায়নকে জিজ্ঞাসা করিলেন—পঞ্চম ভূমিতে অবস্থিত বোধিসত্ত্বদিগের চিত্ত কি প্রকার হইয়া থাকে॥ ১॥

তৎপর স্থবির কাত্যায়ন ধূতধর্মধর মুনি কাশ্যপকে গাথাদ্বারা (এইরূপ) এক ভাষণ দিলেন।

যে-হেতু এই লোকাবর্ত (সংসারচক্র) অল্পমাত্র (সুখের) আস্বাদে নিবদ্ধ ও অত্যন্ত (দুঃখ) দারুণ হইয়া থাকে ॥ ২॥

এইরূপ উক্ত হইলে পর, আয়ুষ্মান্ মহাকাশ্যপ আয়ুষ্মান্ মহাকাত্যায়নকে জিজ্ঞাসা করিলেন—ক্ষেত্র (বুদ্ধগণের কর্মস্থান) কি?

তৎপর স্থবির কাত্যায়ন মহাকাশ্যপকে বলিলেন—লোকনাথদিগের তত্ত্বার্থসম্বন্ধীয় ক্ষেত্রবিষয় শ্রবণ কর॥ ৩॥

সেই সব শ্রেষ্ঠ বাদীদিগের উপক্ষেত্র-সম্বন্ধেও আমি বলিব। হে নরবর, সেই সব বাক্য ও (আমার) উপদেশ শ্রবণ কর॥ ৪॥

তিন সহস্রাধিক একষট্টি প্রকার বুদ্ধক্ষেত্র পরীক্ষিত বা প্রমাণিত আছে এবং তথাবিধ চতুর্গুণ-সংখ্যক উপক্ষেত্র আছে বলিয়া জানিতে হইবে॥ ৫॥

এইরূপ উক্ত হইলে পর আয়ুষ্মান্ মহাকাশ্যপ আয়ুষ্মান্ মহাকাত্যায়নকে জিজ্ঞাসা করিলেন—"হে জিনপুত্র, সব বুদ্ধক্ষেত্রেই কি সম্যক্‌সংবুদ্ধ (তথাগতেরা) উৎপন্ন হয়েন অথবা কোন কোন (বুদ্ধক্ষেত্রে) উৎপন্ন হয়েন।

उत्पद्यन्ति। एवमुक्ते आयुष्मान्महाकात्यायन आयुष्मन्त महाकाश्यप गाथा-भिरध्यभाषे।

किंचिदेव भवति अपरिशून्य
(१२२) क्षेत्रमप्रतिमरूपधरेहि।
क्षेत्रकोटिनयुतानि बहूनि
शून्यकानि पुरुषवरेहि ॥१॥
दुर्लभो हि वरलक्षणधारी
दीर्घकालसमुदागतबुद्धी।
सर्वधर्मकुशलो अतितेज
सर्वसत्वसुखताधर सत्वो इति ॥२॥

एवमुक्ते आयुष्मान्महाकाश्यप आयुष्मन्त महाकात्यायनमुवाच। खलु भो जिनपुत्र को हेतु क प्रत्यय य एकस्मि क्षेत्रे द्वौ सम्यक्सबुद्धौ नोपपद्यन्ति इति। एवमुक्ते आयुष्मान्महाकात्यायन आयुष्मन्त महाकाश्यप गाथाभिरध्य-भाषते।

यत्कार्य नरनागेन बुद्धकर्म सुदुष्कर।
तत्सर्वं परिपूरेति एषा बुद्धान धर्मता ॥१॥

---

এইরূপ জিজ্ঞাসিত হইলে পর, আয়ুষ্মান্ মহাকাত্যায়ন আয়ুষ্মান্ মহাকাশ্যপকে গাথাসমূহদ্বারা আভাষণ দিলেন।

অপ্রতিমরূপধারী (বুদ্ধগণদ্বারা) কোন কোন ক্ষেত্রই অপরিশূন্য (অর্থাৎ পূর্ণ বা যুক্ত) থাকে (১২২), কিন্তু বহু কোটি ও বহুনিযুত ক্ষেত্র পুরুষপ্রবরগণদ্বারা শূন্য থাকে॥ ১॥

শ্রেষ্ঠলক্ষণধারী (তথাগত) দুর্লভ—যাঁহার (তত্ত্ব-) বুদ্ধি দীর্ঘকালে লব্ধ হইয়াছে, যিনি সর্বধর্মবিষয়ে কুশল, যিনি অতিতেজঃসম্পন্ন ও যাঁহার প্রকৃতি সর্বসত্ত্বের সুখের প্রতি আকৃষ্ট॥ ২॥

এইরূপ উক্ত হইলে পর, আয়ুষ্মান্ মহাকাশ্যপ আয়ুষ্মান্ মহাকাত্যায়নকে জিজ্ঞাসা করিলেন—'হে জিনপুত্র, একই ক্ষেত্রে দুই জন সম্যক্সম্বুদ্ধ উৎপন্ন হন না—ইহার হেতু কি, ইহার কারণ কি?'

এইরূপ উক্ত হইলে পর, আয়ুষ্মান্ মহাকাত্যায়ন আয়ুষ্মান্ মহাকাশ্যপকে গাথাসমূহদ্বারা এই আভাষণ দিলেন।

যে সুদুষ্কর বুদ্ধকর্ম করণীয়, তাহা সব এক নরশ্রেষ্ঠদ্বারাই পরিপূরিত বা সম্পূর্ণভাবে সম্পন্ন হইয়া থাকে—ইহাই বুদ্ধদিগের ধর্মতা বা স্বভাব॥ ১॥

असमर्थो यदि सियाद्बुद्धधर्मेषु चक्षुमा ।
ततो दुवे महात्मानो उत्पद्येते तथागतौ ।।२।।
त चासमर्थसद्भाव वर्जयन्ति महर्षिणा ।
तस्माद्द्वे न जायन्ते एकक्षेत्रे नरर्षभौ ।।३।।
न जातु सावशेषेषु बुद्धधर्मेषु श्रुयते ।
निर्वृता पुरुषश्रेष्ठा अतीताध्वे जिनात्मजा ।।४।।
(१२३) अनागता अतिक्रान्ता सबुद्धा ये च सांप्रत ।
कृत्स्नेन बुद्धधर्मेण निर्वायन्ति नरोत्तमा इति ।।५।।

एवमुक्ते आयुष्मान्महाकाश्यप आयुष्मन्त महाकात्यायनमुवाच । कतमानि भो जिनपुत्र सम्प्रति अन्यानि बुद्धक्षेत्राणि यत्रैतर्हि सम्यक् सबुद्धा धर्मं देशयन्तीति ।

एवमुक्ते आयुष्मान्महाकात्यायन आयुष्मन्त महाकाश्यप गाथाभिरध्यभाषे ।

पुरस्तिमे दिशो भागे बुद्धक्षेत्र सुनिर्मित ।
तत्र मृगपतिस्कन्धो नामेन जिनपुङ्गव ।।१।।
पुरस्तिमे दिशो भागे बुद्धक्षेत्र कृनागद ।
तत्रसिंहहनुर्नाम जिनो द्वात्रिंशलक्षण ।।२।।

---

যদি চক্ষুষ্মান (এক মহাপুরুষ) বুদ্ধধর্মসমূহের আচরণে অসমর্থ হয়েন, তাহা হইলে দুইটি মহাত্মা তথাগত উৎপন্ন হইতে পারেন॥ ২॥

মহর্ষিগণের এইরূপ (ধর্মাচরণে) অসামর্থ্যের ভাব (লোকেরা) পরিত্যাগ করে (অর্থাৎ অবিশ্বাস করে)। অতএব একই ক্ষেত্রে দুইটি নরশ্রেষ্ঠ জন্মগ্রহণ করেন না॥ ৩॥

হে জিনপুত্র কখনই এমন শুনা যায় নাই যে অতীতকালে পুরুষশ্রেষ্ঠেরা বুদ্ধধর্মসমূহ অবশিষ্ট রাখিয়া নির্বাণ লাভ করিয়াছেন॥ ৪॥

(১২৩) কি অনাগত (ভবিষ্যৎ) কি অতিক্রান্ত (অতীত) ও কি সাম্প্রতিক (বর্তমান) নরোত্তম যাঁহারা—তাঁহারা সকলেই বুদ্ধধর্ম সম্পূর্ণভাবে আচরণ করিয়া নির্বাণ প্রাপ্ত (হইবেন হইয়াছেন ও হইয়া থাকেন)॥ ৫॥

এইরূপ উক্ত হইলে পর আয়ুষ্মান মহাকাশ্যপ আয়ুষ্মান মহাকাত্যায়নকে জিজ্ঞাসা করিলেন। হে জিনপুত্র সম্প্রতি কতগুলি বুদ্ধক্ষেত্র আছে, যেখানে এখন সম্যক্সম্বুদ্ধেরা ধর্মের উপদেশ করিয়া থাকেন? এইরূপ উক্ত হইলে পর আয়ুষ্মান্ মহাকাত্যায়ন আয়ুষ্মান মহাকাশ্যপকে গাথাসমূহদ্বারা অভিভাষণ দিলেন।

পূর্ব দিগ্ভাগে এক সুনির্মিত বুদ্ধক্ষেত্র আছে। সেখানে মৃগপতিস্কন্ধ-নামক এক শ্রেষ্ঠ জিন (বুদ্ধ) থাকেন॥ ১॥

পূর্ব দিগ্ভাগে বাধিশ্লোতাদে কৃত বা নির্মিত এক বুদ্ধক্ষেত্র আছে। তাহাতে সিংহহনু-নামক এক দ্বাত্রিংশৎ লক্ষণধারী জিন (বুদ্ধ) বাস করেন॥ ২॥

पुरस्तिमे दिशो भागे बुद्धक्षेत्रं विभूषितं ।
तत्र लोकगुरुर्नाम सर्वदर्शी महामुनिः ।।३।।
पुरस्तिमे दिशो भागे बुद्धक्षेत्रमकण्टकं ।
तत्र ज्ञानध्वजो नाम शास्ता शासति प्राणिनां ।।४।।
पुरस्तिमे दिशो भागे बुद्धक्षेत्रमवेक्षितं ।
तत्र कनकबिम्बाभो जिनो नामेन सुन्दरः ।।५।।
दक्षिणस्मि दिशो भागे बुद्धक्षेत्रं द्रुमध्वजं ।
तत्र अनिहतो नाम सबुद्धो देवनन्दितः ।।६।।
दक्षिणस्मि दिशो भागे बुद्धक्षेत्रं मनोरमं ।
तत्र नामेन संबुद्धो चारुनेत्रो महामुनिः ।।७।।
(१२४) दक्षिणस्मि दिशो भागे बुद्धक्षेत्रमकर्दमं ।
तत्र नामेन संबुद्धो मालाधारी विनायकः ।।८।।
पश्चिमस्मि दिशो भागे बुद्धक्षेत्रमविग्रहं ।
तत्र नामेन संबुद्धो अम्बरो भवसूदनः ।।९।।
उत्तरस्मि दिशो भागे बुद्धक्षेत्रं मनोरमं ।
तत्र नामेन संबुद्धो पूर्णचन्द्रो विधिश्रुतः ।।१०।।

---

পূর্ব দিগ্‌ভাগে এক বিভূষিত বুদ্ধক্ষেত্র আছে। সেখানে লোকগুরু-নামক এক সর্বদর্শী মহামুনি (বুদ্ধ) রহিয়াছেন॥ ৩॥

পূর্ব দিগ্‌ভাগে এক অকণ্টক (উপদ্রবশূন্য) বুদ্ধক্ষেত্র আছে। তাহাতে জ্ঞানধ্বজ-নামক এক শাস্তা (বুদ্ধ) প্রাণিদিগকে ধর্মোপদেশ দিয়া থাকেন॥ ৪॥

পূর্ব দিগ্‌ভাগে এক বুদ্ধক্ষেত্র অবেক্ষিত বা লক্ষিত হয়। সেখানে কনক-বিম্বফলের আভাবিশিষ্ট সুন্দর-নামক এক জিন বা বুদ্ধ আছেন॥ ৫॥

দক্ষিণ দিগ্‌ভাগে দ্রুমধ্বজধারী এক বুদ্ধক্ষেত্র আছে। সেখানে দেবগণদ্বারা নন্দিত বা সন্তোষিত অনিহত-নামক এক সংবুদ্ধ থাকেন॥ ৬॥

দক্ষিণ দিগ্‌ভাগে এক মনোরম বুদ্ধক্ষেত্র আছে। তাহাতে চারুনেত্র-নামক এক মহামুনি সংবুদ্ধ বাস করেন॥ ৭॥

(১২৪) দক্ষিণ দিগ্‌ভাগে এক কর্দমবিহীন বুদ্ধক্ষেত্র আছে। সেখানে মালাধারী নামে এক বিনায়ক সংবুদ্ধ রহিয়াছেন॥ ৮॥

পশ্চিম দিগ্‌ভাগে এক বিগ্রহবিহীন (অর্থাৎ যুদ্ধকলহশূন্য) এক বুদ্ধক্ষেত্র আছে। সেখানে অম্বর-নামক এক ভবসূদন (জন্মধ্বংসকারী) সংবুদ্ধ আছেন॥ ৯॥

উত্তর দিগ্‌ভাগে এক মনোরম বুদ্ধক্ষেত্র আছে। সেখানে পূর্ণচন্দ্র-নামক এক বিধিশ্রুত (বিধানবিৎ) সংবুদ্ধ বাস করেন॥ ১০॥

हेष्टिमस्मि दिशो भागे वुद्धक्षेत्र मुनिष्ठित ।
तत्र नामेन सबुद्धो दृढवाहुस्तथागत ॥११॥
उपरिष्टा दिशो भागे वुद्धक्षेत्रमनुद्धत ।
तत्र बुद्धो महाभागो नामेन अरिसूदन ॥१२॥
वुद्धक्षेत्रसहस्राणि अनेकानि अत पर ।
वुद्धक्षेत्रसहस्राणा कोटी न प्रज्ञायतेऽपरा ॥१३॥
वुद्धक्षेत्राणा शून्याना कोटी न प्रज्ञायतेऽन्तरा ।
लोकधातुसहस्राणा कोटी न प्रज्ञायतेऽन्तरा ॥१४॥
यथा ससारचक्रस्य पूर्वा कोटी न प्रज्ञायते ।
तथैव लोकधातूना पूर्वा कोटी न प्रज्ञायते ॥१५॥
अतिक्रान्ताना वुद्धाना पूर्वा कोटी न प्रज्ञायते ।
प्रणिधेन्तान वोधाय पूर्वा कोटी न प्रज्ञायते ॥१६॥
अवैवर्तिकधर्माणा पूर्वा कोटी न प्रज्ञायते ।
अभिषेकभूमिप्राप्ताना पूर्वा कोटी न प्रज्ञायते ॥१७॥
(१२५) तुषितेषु वसन्ताना पूर्वा कोटी न प्रज्ञायते ।
तुषितेभ्यश्च्यवन्ताना पूर्वा कोटी न प्रज्ञायते ॥१८॥

---

নিম্ন দিগ্‌ভাগে এক উত্তমরূপে স্থাপিত বুদ্ধক্ষেত্র আছে। সেখানে দৃঢ়বাহু-নামক এক সম্বুদ্ধ তথাগত বাস করেন॥ ১১॥

উপরি দিগ্‌ভাগে এক অনুদ্ধৃত (উদ্ধারপ্রাপ্তি-রহিত) বুদ্ধক্ষেত্র আছে। তাহাতে শত্রুনাশকারী মহাভাগ-নামক এক বুদ্ধ থাকেন॥ ১২॥

ইহারও উপর আরও অনেক সহস্র বুদ্ধক্ষেত্র আছে। সহস্র সহস্র অন্য বুদ্ধক্ষেত্রের কোটি বা সংখ্যা জানা যায় না॥ ১৩॥

মধ্যে আরও যে কত সহস্র শূন্য বুদ্ধক্ষেত্র আছে তাহার সংখ্যা জানা যায় না। মধ্যে আরও সহস্র সহস্র যে সব লোকধাতু বা লোকসমূহ রহিয়াছে, তাহারও কোটি বা সংখ্যা জানা যায় না॥ ১৪॥

সংসারচক্রের পূর্ব বা প্রথম কোটি বা সংখ্যা যেমন জানা যায় না, তেমন লোকধাতুসমূহেরও প্রথম সংখ্যা জানা যায় না॥ ১৫॥

অতিক্রান্ত বুদ্ধগণের পূর্ব বা প্রথম সংখ্যা জানা যায় না। বোধির জন্য প্রণিধানকারী বা প্রার্থনাকারীদিগেরও পূর্ব সংখ্যা জানা যায় না।॥ ১৬॥

অবৈবর্তিকধর্মীদিগের (অর্থাৎ যাঁহারা ধর্মমার্গের উচ্চভূমিতে উঠিতে সমর্থ তাঁহাদিগের) পূর্ব সংখ্যা জানা যায় না। অভিষেক ভূমি প্রাপ্ত (মহাপুরুষদিগের) পূর্ব সংখ্যা জানা যায় না॥ ১৭॥

(১২৫) তুষিতভবনসমূহে বসবাসকারীদিগের পূর্ব বা প্রথম সংখ্যা জানা যায় না

मातु कुक्षौ शयन्तानां पूर्वा कोटी न प्रज्ञायते ।
स्थितानां मातुः कुक्षौ तु पूर्वा कोटी न प्रज्ञायते ।।१९।।
जायमानानां वीराणां पूर्वा कोटी न प्रज्ञायते ।
जातानां लोकनाथानां पूर्वा कोटी न प्रज्ञायते ।।२०।।
अङ्केषु गृह्यमाणानां पूर्वा कोटी न प्रज्ञायते ।
पादानि विक्रमन्तानां पूर्वा कोटी न प्रज्ञायते ।।२१।।
महाहासं हसन्तानां पूर्वा कोटी न प्रज्ञायते ।
दिशां विलोकयन्ताना पूर्वा कोटी न प्रज्ञायते ।।२२।।
अङ्केन धारियन्ताना पूर्वा कोटी न प्रज्ञायते ।
उपनीयमानानां गन्धर्वैः पूर्वा कोटी न प्रज्ञायते ।।२३।।
पुरेभ्यो निष्क्रमन्तानां पूर्वा कोटी न प्रज्ञायते ।
बोधिमूलमुपेन्तानां पूर्वा कोटी न प्रज्ञायते ।।२५।।
प्राप्नुवन्तानां तथागतज्ञानं पूर्वा कोटी न प्रज्ञायते ।
धर्मचक्रप्रवर्तन्तानां पूर्वा कोटी न प्रज्ञायते ।।२५।।
सत्वकोटी विनेन्तानां पूर्वा कोटी न प्रज्ञायते ।
सिंहनादं नदन्तानां पूर्वा कोटी न प्रज्ञायते ।।२६।।

---

তুষিতভবনসমূহ হইতে চ্যুতি বা ভ্রংশলাভকারীদিগের প্রথম সংখ্যাও জানা যায় না ॥ ১৮ ॥

মাতার কুক্ষিতে (উদরে) শয়নকারীদিগের এবং সেখানে দণ্ডায়মানদিগের পূর্ব বা প্রথম সংখ্যা জানা যায় না ॥ ১৯ ॥

জন্মগ্রহণ করিতেছেন এমন বীরদিগের এবং কৃত-জন্মগ্রহণ লোকনাথদিগের পূর্ব বা প্রথম সংখ্যা জানা যায় না ॥ ২০ ॥

(মাতৃ) ক্রোড়ে গৃহ্যমাণদিগের ও বিক্রমসহকারে পাদপ্রক্ষেপকারীদিগের পূর্ব বা প্রথম সংখ্যা জানা যায় না ॥ ২১ ॥

মহাহাসি হাস্যকারীদিগের ও দিক্‌সমূহের প্রতি বিলোকনকারীদিগের পূর্ব বা প্রথম সংখ্যা জানা যায় না ॥ ২২ ॥

অঙ্কে যাঁহারা ধৃত হইতেছেন তাঁহাদের ও গন্ধর্বগণদ্বারা যাঁহারা উপনীত হইতেছেন তাঁহাদের পূর্ব বা প্রথম সংখ্যা জানা যায় না ॥ ২৩ ॥

পুরসমূহ হইতে নিষ্ক্রমণকারীদিগের ও বোধিবৃক্ষমূলে উপগতদিগের পূর্ব বা প্রথম সংখ্যা জানা যায় না ॥ ২৪ ॥

তথাগতের জ্ঞান লাভকারীদিগের ও ধর্মচক্রপ্রবর্তনকারীদিগের পূর্ব বা প্রথম সংখ্যা জানা যায় না ॥ ২৫ ॥

आयु सस्कार उत्सृजन्ताना पूर्वा कोटी न प्रज्ञायते ।
निर्वायन्ताना वीराणा पूर्वा कोटी न प्रज्ञायते ॥२७॥
(१२६) निर्वृताना शयन्ताना पूर्वा कोटी न प्रज्ञायते ।
ध्यापियन्तना वीराणा पूर्वा कोटी न प्रज्ञायते ॥२८॥
एवमेत यथाभूत शास्तुपुग विजानथ ।
क्वचित्क्वचिच्च सबुद्धो बुद्धक्षेत्रेषु दृश्यते ॥२९॥

एवमुक्ते आयुष्मान्महाकाश्यपो आयुष्मन्त महाकात्यायनमुवाच। यदि भो जिनपुत्रा एत्तका सम्यक्सबुद्धा एको च सम्यक्सबुद्धो अपरिमितान् सत्वा परिनिर्वायति ननु अचिरेण कालेन सर्वसत्वान् परिनिर्वापयिष्यन्ति। एवमय लोक सर्वेण सर्वशून्य भविष्यति सर्वसत्वविरहित इति। एवमुक्ते आयुष्मान्महाकात्यायन आयुष्मन्त महाकाश्यप गाथाभिरध्यभाषे ।

समनन्तरसपूर शून्य भवतु सर्वदा ।
अप्रतिष्ठमनालम्बन निविष्ट भवतु सर्वदा ॥१॥

---

কোটি কোটি সত্ত্বের বিনয়বিধানকারীদিগের (ধর্মে দীক্ষাদানকারীদিগের) ও সিংহনাদ প্রকাশকারীদিগের পূর্ব বা প্রথম সংখ্যা জানা যায় না॥ ২৬॥

আয়ুঃসংস্কার (পুনঃ পুনঃ জন্মগ্রহণের প্রবৃত্তি) পরিত্যাগকারীদিগের ও নির্বাণলাভকারী বীরদিগের পূর্ব বা প্রথম সংখ্যা জানা যায় না॥ ২৭॥

(১২৬) নির্বাণপ্রাপ্ত হইয়া শয়নকারীদিগের (ভূমাস্তে বাঁকতাদিগের?) ■ (অগ্নিতে) দগ্ধ বীরদিগের পূর্ব বা প্রথম সংখ্যা জানা যায় না॥ ২৮॥

এইরূপ তথ্যই শাস্তাদিগের সম্বন্ধে জানিয়া লইও এবং কোন্ কোন বুদ্ধক্ষেত্রে সংবুদ্ধকে দেখা যায় (তাহাও জানিয়া লইও)॥ ২৯॥

এইরূপ উক্ত হইলে পর আয়ুষ্মান মহাকাশ্যপ আয়ুষ্মান মহাকাত্যায়নকে জিজ্ঞাসা করিলেন—"হে জিনপুত্র যদি সম্যকসংবুদ্ধগণের সংখ্যা এত বড়ই হয় এবং এক এক জন সম্যক্‌সংবুদ্ধ যদি অপরিমিত (অসংখ্য) সত্ত্বদিগকে পরিনির্বাণের পথে নিয়া যান তাহা হইলে নিশ্চয়ই অল্প কালের মধ্যে তাঁহারা সর্বসত্ত্বের পরিনির্বাণ ঘটাইবেন। এইভাবে এই লোক সর্বপ্রকারে সর্বশূন্য হইবে (এবং) সর্বসত্ত্ববিরহিত হইবে।"

এইরূপ উক্ত হইলে পর আয়ুষ্মান্ মহাকাত্যায়ন আয়ুষ্মান্ মহাকাশ্যপকে গাথাসমূহদ্বারা এই অভিভাষণ দিলেন।

(যদি) সর্বদাই সব শূন্য বা আকাশপথ অন্তরবিহীন হইয়া সম্পূর্ণ থাকুক এবং (যদি বা) প্রতিষ্ঠা ও আলম্বনবিহীন শূন্যস্থান সর্বদা নিবিষ্ট (বা নিবেশনযুক্ত) থাকুক—॥ ১॥

यत्तिका पृथिवीधातु सत्वा वहुतरका अतो।
पृथग्जना खु निर्दिष्टा तेन परमदर्शिना ।।२।।
शृण्वतां पुरुषवरस्य शासनं वहुनां कुतः।
पर्यन्तो भेष्यति सत्वानामिति उक्तं महर्षिणेति ।।३।।

एवमुक्ते आयुष्मान्महाकाश्यपो आयुष्मन्तं महाकात्यायनमुवाच। ये इमे
ो (१२७) जिनपुत्र सत्वा सम्यक्संबोधाये प्रणिधेन्ति ते कतिभिराकारैः
ष्ठयायां भूमौ वर्तमानाः सप्तमायां भूमौ विवर्तन्त इति। एवमुक्ते आयुष्मा-
न्महाकात्यायन आयुष्मन्तं महाकाश्यपमुवाच। दुभि खलु भो धुतधर्मधर
आकारैर्बोधिसत्वा बोधाय प्रणिधेन्तो षष्ठयायां भूमौ वर्तमानाः सप्तमायां
भूमौ विवर्तन्ति। कतमेहि दुभि। संज्ञावेदयितनिरोधसमापत्तियो च स्पृहयन्ति
यस्मिंश्च काले सम्यक्संवुद्धा सत्वपरिज्ञया अहं महात्मा शमीकरो ति देवतां
सत्कृत्य अवहितश्रोता शृण्वन्ति। ये हि केचिद्भो धुतधर्मधर बोधिसत्वाः षष्ठयायां
भूमौ वर्तमानाः सप्तमायां भूमौ विवर्तेन्सु विवर्तन्ति विवर्तिष्यन्ति वा सर्वे इमेहि
दुभि आकारेहि विवर्तन्ति विवर्तेन्सु विवर्तिष्यन्ति इति।

---

(তথাপি) পৃথিবীসংখ্যা যত বড়ই হউক—তাহা হইতে সত্ত্বদিগের সংখ্যা আরও
অধিকতর হইবে এবং সেই পরমদর্শী (বুদ্ধ) দ্বারা নির্দিষ্ট বা উপদিষ্ট হইবার
পৃথগ্‌জনেরা (অশিক্ষিত পামর জনেরা) (সংখ্যায় বহু থাকিবে)॥ ২॥
(তাহা হইলে) পুরুষশ্রেষ্ঠ (বুদ্ধদিগের) শাসন শ্রবণকারী সত্ত্বদিগের বহুত্বের
পর্যন্ত (বা সীমা) কোথায় হইবে—ইহাই মহর্ষিকর্তৃক উক্ত বা উপদিষ্ট হইয়াছে॥ ৩॥
এইরূপ উক্ত হইলে পর আয়ুষ্মান্ মহাকাশ্যপ আয়ুষ্মান্ মহাকাত্যায়নকে
জিজ্ঞাসা করিলেন—(১২৭) "হে জিনপুত্র, যে-সব সত্ত্ব সম্যক্‌সংবোধির জন্য প্রার্থনা
বা সংকল্প করেন, তাঁহারা কি কি আকারে ষষ্ঠ ভূমিতে বর্তমান থাকিয়া সপ্তম ভূমিতে
আরোহণ করিতে অসমর্থ হয়েন?" এইরূপ উক্ত হইলে পর, আয়ুষ্মান্ মহাকাত্যায়ন
আয়ুষ্মান্ মহাকাশ্যপকে উত্তরে বলিলেন—"হে ধুতধর্মধর, দুইটি আকারেই বোধি-
সত্ত্বেরা বোধির জন্য প্রার্থনা বা সংকল্প করিয়া, ষষ্ঠ ভূমিতে বর্তমান থাকিয়া, সপ্তম
ভূমিতে আরোহণ করিতে অসমর্থ হয়েন। কোন্ দুই আকারে? (অন্য সত্ত্বেরা যদি)
সংজ্ঞা (অর্থাৎ বস্তুজ্ঞান) ও বেদয়িত (অর্থাৎ অনুভব বা মনোবৃত্তি) হইতে (সম্পূর্ণ)
নিরোধ লাভ করে তবে তাঁহাদিগের প্রতি ঈর্ষাভাব পোষণ করে এবং যে-কালে (অন্য
যে-সব) সম্যক্‌সংবুদ্ধেরা তাঁহাদের সত্ত্ব বা জীবগণবিষয়ের পরিজ্ঞা বা সম্যক্‌জ্ঞান
হওয়ায়, আমি মহাত্মা ও (জগতের) শমীকর (অর্থাৎ শান্তিবিধায়ক), এইরূপ মনে
করেন সেই দেবসদৃশ ব্যক্তিদিগের (উপদেশ) সৎকারপ্রদর্শনপূর্বক অবহিতকর্ণে
শ্রবণ করেন (না) [এখানে একটি 'ন'-শব্দের প্রয়োগ না থাকিলে অর্থবোধ বিহত
হয়]। হে ধুতধর্মধর, যে-সব বোধিসত্ত্বেরা ষষ্ঠ ভূমিতে বর্তমান থাকিয়া সপ্তম ভূমিতে

एव एपा पष्ठी भूमिर्भवति तेपा गुणवराणा ।
हरिणपतीना हितान महर्पिना वोधिसत्वानामिति ॥१॥

इति श्रीमहावस्तुअवदाने पष्ठी भूमि समाप्ता ।

एवमुक्ते आयुष्मान्महाकाश्यप आयुष्मन्त महाकात्यायनमुवाच। ये इमे भो धुतधर्मधर वोधिसत्वा अवैवर्तिका पष्ठातो भूमितो सप्तमा भूमि सक्रमन्ति तेपा केन्रूप सन्चिचित्त भवतीति। एवमुक्ते आयुष्मान्महाकात्यायन आयुष्मन्त महाकाश्यप गाथाभिरध्यभापत ।

आत्मदमये प्रवर्तयते चित्त परममहाजनहितान ।
यत् सप्तमा भूमि सक्रमन्ति तया भूमिपु तत्सन्चिचित्तमिति ॥१॥

(१२८) एवमुक्ते आयुष्मान्महाकाश्यप आयुष्मन्त महाकात्यायनमुवाच । ये इमे भो जिनपुत्र वोधिसत्वा अवैवर्तिका ते प्रथमाया भूमौ उपादाय केवरूपेण कायकर्मेण समन्वागता भवन्ति केवरूपेण वाचाकर्मेण समन्वागता भवन्ति केव-

---

(ধর্মভবনের সপ্তম তলে) আরোহণ করিতে অসমর্থ হইয়াছেন, হইতেছেন ও হইবেন—তাঁহারা সকলেই এই দুই আকারেই তদ্রূপ করিতে অসমর্থ হইয়াছেন হইতেছেন ও হইবেন।"

সেই গুণধর হিতকারী হরিণপতি (সিংহ) সদৃশ মহর্ষি বোধিসত্ত্বদিগের ষষ্ঠ ভূমি এইরূপই হইয়া থাকে॥ ১॥

ইতি শ্রীমহাবস্তু অবদানে ষষ্ঠ ভূমি সমাপ্ত।

সপ্তম ভূমি

এইরূপ উক্ত হইলে পর, আয়ুষ্মান্ মহাকাশ্যপ আয়ুষ্মান্ মহাকাত্যায়নকে জিজ্ঞাসা করিলেন—'হে ধৃতধর্মধর যে সব এই বোধিসত্ত্বেরা অবৈবর্তিক বা অচ্যুত অবস্থায় ষষ্ঠ ভূমি হইতে সপ্তম ভূমিতে সংক্রান্ত হয়েন তাঁহাদের কি প্রকার সন্ধিচিত্ত (অর্থাৎ উভয় ভূমির সন্ধিস্থলে অবস্থানসময়ের মনোভাব বা চিত্তবৃত্তি) কীদৃশ হইয়া থাকে?" এইরূপ উক্ত হইলে পর আয়ুষ্মান্ কাত্যায়ন আয়ুষ্মান্ কাশ্যপকে গাথাসমূহদ্বারা আভাষণ দিলেন।

(জগতের) হিতকারী সেই পরম মহাপুরুষগণ তখন আত্মদমনে বা আত্মসংযমে প্রবৃত্ত হইয়া থাকেন। সপ্তম ভূমিতে সংক্রান্ত হইবার সময়ে তাঁহাদের সেই ষষ্ঠ ও সপ্তম ভূমির সন্ধিস্থলে অবস্থানসময়ের মনোভাব বা চিত্তবৃত্তি সেইরূপই হইয়া থাকে॥ ১॥

(১২৮) এইরূপ উক্ত হইলে পর আয়ুষ্মান্ মহাকাশ্যপ আয়ুষ্মান্ মহাকাত্যায়নকে জিজ্ঞাসা করিলেন—'হে জিনপুত্র যে সব বোধিসত্ত্বেরা প্রথম ভূমি হইতে

रूपेण मनकर्मेण समन्वागता भवन्ति केवरूपेण सत्वेन समन्वागता भवन्ति। एवमुक्ते आयुष्मान्महाकात्यायन आयुष्मन्तं महाकाश्यपमुवाच। ये इमे भो धुतधर्मधर बोधिसत्वा अवैवर्तिकास्तेषां प्रथमां भूमिमुपादाय इमानि कर्माणि भवन्ति। प्राणातिपातवैरमणं प्राणातिपातवैरमणस्य च वर्ण भाषन्ति तदध्याशयान् भूमिषु सत्वान् प्रशंसन्ति ये न परं च किंचित्पापमित्रसंयोगेन प्राणां जीविताद्व्यपरोपयन्ति। परं सप्तहि भूमीहि तेहि विक्रोशमानेहि सत्वेहि करुणां प्रतिलभित्वा शीलं समादियित्वा राज्यं वा परित्यज्य यद्वा तद्वा ऐश्वर्य त्यक्त्वा अगारेभ्योऽनगारियं प्रव्रजित्वा प्राणातिपातवैरमणस्य वहुलं धर्म देशयन्ति।

भूतपूर्व च भो धुतधर्मधर सप्तमायां भूमौ वर्तमानो अयं परमपुरुषो राजा कुशो नाम वभुव। तस्य देवी अप्रतिमा नाम अभूपी येयं यशोधरा राहुलशिरिस्य माता। यो चायं एतरहि कलिपुरुषो देवदत्तः सो तदा जठरो नाम प्रदेशराजा वभुव। तां श्रुत्वा देवीमप्रतिमां कामरागो मानसं पर्यादिन्नवां। सो राज्ञः कुशस्य दूतमप्रेपये।

---

আরম্ভ করিয়া (ষষ্ঠ ভূমি পর্যন্ত) অবৈবর্তিক বা অচ্যুত থাকিয়া যান, তাঁহারা কি-প্রকার কায়কর্ম, বাক্যকর্ম ও মনঃকর্মদ্বারা সমন্বিত হইয়া থাকেন, অর্থাৎ কি-প্রকার (এই তিন কর্মবিশিষ্ট) সত্ত্বদ্বারা (জীবনসারদ্বারা) তাঁহারা সমন্বিত হইয়া থাকেন? এইরূপ উক্ত হইলে পর, আয়ুষ্মান্ কাত্যায়ন আয়ুষ্মান্ মহাকাশ্যপকে (উত্তরে) বলিলেন— "হে ধুতধর্মধর, যে-সব বোধিসত্ত্বেরা তাঁহাদের প্রথম ভূমি হইতে আরম্ভ করিয়া (ষষ্ঠ ভূমি পর্যন্ত) অবৈবর্তিক বা অচ্যুত থাকেন—তাঁহাদের এই-সব কর্ম হইয়া থাকে; (যথা—) তাঁহারা প্রাণাতিপাত অর্থাৎ জীবনবধকর্ম হইতে বিরমণ বা নিষেধের উপদেশ করেন এবং প্রাণাতিপাত হইতে বিরমণ ক্রিয়ার বর্ণ বা প্রশংসা করিয়া থাকেন। তাঁহারা সব ভূমিতে বিচরণসময়ে যে-সব সত্ত্ব এই কর্মে চিত্তকে ব্যাপৃত রাখেন এবং যাঁহারা পরে পাপিষ্ঠ কোন মিত্রের সহিত সংযুক্ত হইয়াও কোন প্রাণীকে জীবন হইতে বিচ্ছিন্ন করেন না—সেই-সব সত্ত্বের প্রশংসা করিয়া থাকেন। সেই সপ্ত ভূমিতে বিচরণ করিবার পরে (তাঁহারা) বিক্রোশমান বা দুঃখার্ত সত্ত্ববর্গের প্রতি করুণা দেখাইয়া, (স্বয়ং) শীলাচরণ করিয়া, অথবা রাজ্য পরিত্যাগ করিয়া যে-সে ঐশ্বর্য ত্যাগ করিয়া, অগার বা গৃহ হইতে অনাগরিক বা গৃহশূন্য অবস্থায় থাকিয়া প্রব্রজ্যা বা সন্ন্যাস অবলম্বন করিয়া প্রাণাতিপাত হইতে বিরমণের সম্বন্ধে বহুপ্রকার গুণের কথা উপদেশ করিয়া থাকেন।

হে ধুতধর্মধর, সপ্তম ভূমিতে বর্তমান থাকা সময়ে এই পরমপুরুষ (বুদ্ধদেব) ভূতপূর্বকালে (একবার) কুশ-নামক রাজা ছিলেন। তাঁহার দেবী বা রাজ্ঞীর নাম ছিল অপ্রতিমা; যিনি এখন রাহুলের মাতা যশোধরা। আবার যিনি এখন দেবদত্ত-নামক কলিপুরুষ (কলহ-প্রিয় বা দুষ্ট লোক), তিনি তখন জঠর-নামক প্রদেশরাজ বা

देहि अप्रतिमा देवी मम भार्या भविष्यतीति।
अथ न दासि युद्ध ते सज्ज सज्जय वाहन ॥१॥
यत्ते व्यवसित राज तदनुप्रेषयस्व मे।
(१२६) अथ नानुप्रेषयसि मे सराज्यो वसमेष्यसि ॥२॥
एत श्रुत्वा कुशो राजा भारियामिदमब्रवीत्।
शृणोहि देवि जठरस्य वचन ब्रूहि निश्चय ॥३॥
ततो देवी अश्रुवेग प्रमुचित्वा राजान कुशमुवाच।
भद्र वत अह छेद्ये अह भेद्ये नराधिप।
त्वया अनतिरिच्चापि शस्त्रेहि पारमि गता ॥४॥
जठरस्य शिर राज पश्य समकूट मया।
छिन्न रुधिरसविलन्न तव पादेषु वेष्टतु ॥५॥

---

প্রদেশিক (অধীন) রাজা ছিলেন। দেবী অপ্রতিমার কথা শুনিবার পরে (সেই দুষ্ট পুরুষের) মনকে কামান্দ্রাণ সম্পূর্ণরূপে আক্রমণ করিয়া বসিল। তিনি (জঠর) রাজা কুশের নিকট দূত প্রেরণ করিলেন (এবং তাঁহাকে জানাইলেন)—

"অপ্রতিমা দেবীকে (আমার হস্তে) দেও—সে আমার ভার্যা হইবে। যদি তাহাকে না দেও, (তবে) তোমার বিরুদ্ধে যুদ্ধ সজ্জিত রহিয়াছে, (তুমিও) তোমার বাহন (যুদ্ধের জন্য অশ্বাদি বাহক জন্তু, অথবা, সেনা) প্রস্তুত কর॥ ১॥

হে রাজন, (এ বিষয়ে) তোমার করণীয় কি, তাহা আমাকে (দূতদ্বারা) জানাইবে। (১২৯) যদি আমাকে সংবাদ না প্রেরণ কর, তাহা হইলে তুমি তোমার রাজ্যসহ আমার বশে আসিবে'॥ ২॥

এই কথা শুনিয়া রাজা কুশ তাঁহার ভার্যাকে এইপ্রকার বলিলেন—"হে দেবি, জঠরের (এই) কথা শুন, (শুনিয়া) তোমার নিশ্চয় বা সংকল্প কি তাহা (আমাকে) বল"॥ ৩॥

তৎপর দেবী (রাজ্ঞী অপ্রতিমা) অশ্রুপ্রবাহ মোচন করিয়া রাজা কুশকে বলিলেন—

'হে ভদ্র নরাধিপ, আমি ছেদন করিতে পারিব, আমি ভেদন করিতে পারিব ('ভদ্রা' পাঠ গ্রহণ করিলে, আমি তাহা করিতে বেশ সমর্থ—এইরূপ ব্যাখ্যা হইতে পারে)। আমি শস্ত্র (-ব্যবহারে) এতটা পারমি বা পারদর্শিতা লাভ করিয়াছি যে আমি (সে বিষয়ে) তোমাদ্বারাও অতিরিচ্যমান বা অতিক্রম্যমাণ হইব না (অর্থাৎ তুমি আমাকে সে বিদ্যায় অতিক্রম করিতে সমর্থ হইবে না)॥ ৪॥

হে রাজন, তুমি দেখ যে আমি জঠরের কূটসদৃশ (অর্থাৎ গিরিশৃঙ্গ সম উচ্চ) মস্তক ছেদ করিতেছি এবং ইহা রুধির দ্বারা ক্লিন্ন বা আর্দ্র অবস্থায় তোমার পদদেশ বেষ্টন করুক॥ ৫॥

मया तु जन्तुना त्यक्त सोनाहारीकृत शर ।
जठरस्य भित्वा स्वदेह भ्यो भेत्स्यति मेदिनी ॥६॥
अश्वपृष्ठे रथे स्कन्धे वारणस्य कृत मया ।
योधनरवराग्रे च जठरस्यान्त कृत मह ॥७॥
अह मन्त्रे अह सन्ध्या अह वचनकर्तृ मे ।
अघात्यमपि घातये हेतुभि कारणै तथा ॥८॥
द्वाभ्याञ्च परिमोक्षेय अहमेव निरोपम ।
मम माया ह्यसंख्येया लोक तृणमयो मम ॥९॥
(१३०) गन्धमाल्यधरो राजा प्रासादतलगोचर ।
स्त्रीसहस्राकमासृत्य यथा च निरुत्सुको सिया इति ॥१०॥

अथ भो जिनपुत्र देवी अप्रतिमा तथारूप उपायमादेशयि येनोपायेन राजा जठरो विश्वस्त अन्त पुर राज्ञ कुशस्य प्रविशि वशमुपागतो देव्या अप्रतिमाया । अथ सा देवी अप्रतिमा राज्ञो जठरस्य हृदये पद दक्षिण कृत्वा सव्य पाद गुल्फे प्रतिष्ठाप्य श्लोकानिमानगासि ।

---

আমাব ন্যায জন্তু বা প্রাণীদ্বাবা নিক্ষিপ্ত বাণ জঠবেব স্বদেহ ভেদ কবিযা ইহাকে শূনক বা কুক্কুবেব আহার্য বস্তু কবিযা তুলিবে এবং ইহা আবাব মেদিনীও ভেদ কবিবে॥ ৬॥

সে (জঠব) যদি অশ্বপৃষ্ঠে, বথে, কিংবা হস্তীব স্কন্ধে চরিয়া, অথবা শ্রেষ্ঠ যোদ্ধৃজনেব অগ্রভাবে থাকিযাও উপস্থিত হয, তাহা হইলেও আমি জঠবের অন্ত বা বিনাশ কবিতে পাবিব॥ ৭॥

আমি মন্ত্রবল, সন্ধিবিধান, অথবা কৃত্রিম বাক্যেব প্রযোগদ্বারা—এইরূপ যে কোন উপায বা কাবণ অবলম্বন কবিযা, (অন্যেব) ঘাতোপযোগী না হইলেও তাহাকে আমি ঘাতিত কবিতে পাবিব॥ ৮॥

হে নিরুপম (প্রভো), আমিই (তৎসদৃশ) দুই জন হইতেও তোমাকে মুক্ত করিতে সমর্থ হইব, (কারণ,) আমার মাযাশক্তি অসংখ্য প্রকারের, আমার নিকট (এই) লোক (পৃথিবী) তৃণময গণিত হইতে পারে॥ ৯॥

(১৩০) গন্ধমাল্য ধারণ করিয়া প্রাসাদতলে বিচরণপূর্বক রাজা সহস্র সহস্র স্ত্রীলোকের সান্নিধ্য আশ্রয় করিয়া যেন নিরুৎসুক হইতে পারেন'॥ ১০॥

হে জিনপুত্র। অনন্তর অপ্রতিমা দেবী তেমন প্রকার উপায় প্রদর্শন করিলেন —যাহাদ্বারা রাজা জঠর বিশ্বস্তভাবে রাজা কুশের অন্তঃপুরে প্রবেশ করিলেন (এবং) অপ্রতিমা দেবীর বশে পতিত হইলেন। অনন্তর সেই দেবী অপ্রতিমা রাজা জঠরের হৃদয়ে (অর্থাৎ বক্ষের উপর) (তদীয়) দক্ষিণ পদ রক্ষা করিয়া তাঁহার গুল্ফদেশে বাম পাদ স্থাপিত করিলেন (এবং) এই শ্লোকগুলি গান করিতে লাগিলেন—

या पुष्पिता वनलता भ्रमरा पिबन्ति
पुष्पागमे कुसुमरेणुविचित्रपक्षा।
नैव त्वया कुपुरुष श्रुतपूर्वस्य
नात्रापरे मधुकरा प्रणय करोन्ति ॥१॥
या पद्मिनी वनगजो अरहे कदाचित्
पङ्के जलप्रलुलिता मदनातुराङ्ग।
नैव त्वया कुपुरुष श्रुतपूर्वस्य
नात्रापरे वनगजा प्रणय करोन्ति ॥२॥
या भूमिपालमहितस्य उरे वितीर्णा
मुक्ताकलाप इव सरमते निशाया।
कमला तुव व्यवसितो अनवद्यगात्री
प्राप्तु महीतलगतो इव पूर्णचन्द्रमिति ॥३॥

(१३१) अथ खलु भो धुतधर्मधर राजा जठरो तस्मि काले विक्रोशति। प्रसीद देवि शरण प्रयच्छयेति। ता देवीमप्रतिमा कुशो राजा उवाच।

अभय ददाहि देवी कापुरुषस्य शरण उपगतस्य।
तस्य कृताञ्जलिपुटस्य याव एषु हि सता धर्म इति ॥१॥

भूतपूर्वं भो धुतधर्मधर एषो भगवानुग्रो नाम नागराजा अहितुण्डिकेन

---

"হে কুপুরুষ! পুষ্পাগমে (অর্থাৎ বসন্তকালে) কুসুমরেণুদ্বারা বিচিত্রিত পক্ষ হইয়া ভ্রমরগণ যে পুষ্পিত বনলতায় (মধু) পান করিয়া থাকে তুমি কি ইহা পূর্বে কখনও শুন নাই যে সেখানে (অর্থাৎ সেই পুষ্পিত বনলতায়) অন্য মধুকরেরা অনুরাগ দেখায় না? ॥ ১॥

হে কুপুরুষ! কোন বনহস্তী মদনভাবে আতুরাঙ্গ হইয়া একবার কখনও কোনও পদ্মিনীকে পঙ্কে জল-লুণ্ঠিত করিয়া পদদলিত করে তুমি কি ইহা পূর্বে কখনও শুন নাই যে তাহাতে (অর্থাৎ সেই পদ্মিনীতে) অপর বনহস্তীরা অনুরাগ বা আকর্ষণ দেখায় না? ॥ ২॥

যিনি (যে রমণী) পূজ্য এক রাজার বক্ষঃস্থলে মুক্তাহারের ন্যায় স্থাপিত থাকিয়া রাত্রিযোগে রমণ করে অবচনীয়াঙ্গ বা অনিন্দিতগাত্রী সেই কমলা (অত্যন্ত সুন্দরী) রমণীকে মহীতলগত ব্যক্তি যেমন পূর্ণচন্দ্রকে প্রাপ্ত হইতে চায় তেমন প্রাপ্ত হইতে তুমি চেষ্টমান হইতেছ" ॥ ৩॥

(১৩১) হে নিষ্পাপ ধর্মধারিন! তখন সেই সময়ে রাজা জঠর চীৎকার করিয়া বলিল—'হে দেবি! প্রসন্ন হও আমাকে আশ্রয় প্রদান কর'। রাজা কুশ সেই রাজ্ঞী অপ্রতিমাকে বলিলেন—'হে দেবি সেই কৃতাঞ্জলিপুট শরণাগত কাপুরুষকে অভয় প্রদান কর—যে-হেতু ইহাই সজ্জনের ধর্ম" ॥ ১॥

मन्त्रौपधिवलैर्वशनीतः सम्वाधमापन्नो वभूव। सो च प्रमादात् अहितुण्डिको भ्रष्टमन्त्रो वभूव। अथ तस्य उग्रस्य नागराज्ञो एतदभवत्। प्राप्यो खल्वयं मम कापुरुपो भस्मीकर्तुमिति। अपि तु नैतदस्माकमनुरूपं धर्मरक्षानुरक्तानामिति। श्लोकानुवाच।

योऽपि तुवं मम प्राप्यो भस्मीकर्तु स्वतेजसा।
भ्रष्टमन्त्रस्य ते देमि अभयं जीव मे चिरमिति॥१॥

भूतपूर्व भो धुतधर्मधर एप एव भगवान् सिंहो मृगराजा एप चायं कुपुरुष-देवदत्तो लुब्धको वभूव। अथैनं सिंहयोग्यावस्थोपवने वनविचारिं एकचरं उपासीनं विश्वस्तं निर्विचेष्टं निर्वृतमपरिपश्यन्त पूर्वाशयोपचितवद्धवैरः लुब्धको दिग्धेपुणा अविद्ध। सो च विद्धः स्तिमितो गम्भीरधैर्योपपन्नः स्ववले पर्यवस्थितः असन्त्रस्त (१३२) ईषदुन्नतशिरोधरो तदा तमसत्पुरुषं भीतं लयनमुपगतं निशाम्य चिन्तामापन्नः। प्राप्यो खल्वयं मम अधमपुरुषो गिरिशिखरगुहावृक्ष-रसातलगतोऽपि हन्तु। अपि तु न वैरेण वैराणि शाम्यन्ते इति कृत्वा इमं श्लोक-मुवाच।

---

হে নিষ্পাপ ধর্মধর। পূর্বে এক সময়ে এই ভগবান্ উগ্রনামক এক নাগরাজ হইয়া, মন্ত্র ও ঔষধির বলে অহিতুণ্ডিক বা সর্পগ্রাহীর বশংগত হইয়াছিলেন এবং অত্যন্ত সম্বাধ (বাধাবিপৎ বা অসুবিধা) প্রাপ্ত হইয়াছিলেন। সেই অহিতুণ্ডিক প্রমাদবশতঃ ভ্রষ্টমন্ত্র হইয়াছিলেন (অর্থাৎ তদীয় মন্ত্রের বল নষ্ট বা ক্ষীণ হইয়াছিল)। অনন্তর সেই উগ্রনামক নাগরাজের মনে এই ভাব উত্থিত হইল—এই কাপুরুষকে ভস্মসাৎ করিবার জন্য আমি পাইতে পারি। কিন্তু, আমরা ধর্মরক্ষায় অনুরক্ত বলিয়া ইহা আমাদের অনুরূপ বা উপযুক্ত কার্য হইবে না। তিনি এই শ্লোক বলিলেন :—

ভ্রষ্টমন্ত্র হওয়ায় যদিও তুমি এখন আমার নিজ তেজোদ্বারা ভস্মীভূত হইতে পার, তথাপি আমি তোমাকে অভয় প্রদান করিতেছি—তুমি দীর্ঘজীবন লাভ কর॥ ১॥

হে নিষ্পাপ ধর্মধর! পূর্বে এক সময়ে এই ভগবানই মৃগরাজ সিংহ হইয়াছিলেন এবং এই কুপুরুষ দেবদত্ত ছিলেন একজন লুব্ধক (ব্যাধ)। তৎপর সেই লুব্ধক পূর্ব চিত্তবৃত্তির দরুণ বদ্ধবৈর হইয়া সেই সিংহকে বিষলিপ্ত বাণদ্বারা বিদ্ধ করিয়াছিলেন—সিংহটি সিংহের অবস্থান-যোগ্য উপবনে একাকী বনবিচরণশীল থাকিয়া, (তৎকালে) উপবিষ্ট ছিল এবং বিশ্বস্তভাবে অবস্থিত থাকায়, কোন চেষ্টা বা শারীরিক ব্যাপার চালাইতেছিল না এবং (কোন দিকে) দৃষ্টি নিক্ষেপও করিতেছিল না। সেই (সিংহ) বিদ্ধ হইয়া স্থিরভাবে গভীর ধৈর্য অবলম্বন করিয়া, নিজবলে নির্ভর করিয়া, ত্রস্ত না হইয়া (১৩২), নিজ স্কন্ধ ঈষৎ উন্নত করিল এবং তখন সেই অসৎ পুরুষকে ভীতভাবে গুহায় স্থান না পাওয়াতে উপগত দেখিয়া এই চিন্তা

विषलिप्तेन विद्धोऽहं शरेण मर्मघातिना ।
अद्यैव न भवेत्तस्य भीतस्य नास्ति ते भयमिति ॥१॥

भूतपूर्वं भो धुतधर्मधर एषैव भगवान् सार्थवाहो बभूव समत । सार्थो चानेनैव असत्पुरुषेण देवदत्तेन देशिकेन सार्थचौरैरुपस्कृतेन कान्ताराध्वानमार्गप्रतिपन्न । पूर्ववैरानुषङ्गप्रतिबद्धमानसस्त सार्थचौरैर्घातापयितुमुपसन्नान्त । तैश्च वाणिजैः सार्थवाहप्रमुखैस्ते चौरा निगृहीता देशिकपूर्वंगमाश्च वधमुपनीयन्ता विक्रोशन्ता अशरणा सार्थवाहमेव शरणमुपगता देशिकश्च पराधापराद्ध कृताजलिपुट सार्थवाहमभय याचि । तस्य भवशतसहस्रपरिचिता करुणाविहारिणो करुणा समुत्थिता प्राणहरेष्वपि तेषु अभय दत्त्वा देशिकमुवाच ।

अनुवात मया मुक्त धूमो देश विनाशयेत् ।
देशिक सह चौरेभ्य अनुजानामि जीवितमिति ॥१॥

भूयश्च भो धुतधर्मधर इमिना एव च भगवता राज्ञा सता अग्रमहिष्याः

---

করিল —এই অধমপুরুষ (অর্থাৎ লুব্ধক) গিরিশিখর গুহা, বৃক্ষ বা রসাতলগত হইলেও আমি তাহাকে বধের জন্য পাইতে পারি। কিন্তু বৈর বা শত্রুতাদ্বারা বৈরী বা শত্রুতা উপশান্ত হয় না এই বলিয়া সে এই শ্লোক উচ্চারণ করিল —

বিষলিপ্ত ও মর্মঘাতী শরদ্বারা আমি বিদ্ধ হইয়াছি, এই ভীত (লোকের) প্রতি এইরূপ কোন আচরণ আচরিত হইবে না। তোমার কোন ভয় নাই॥ ১॥

হে নিষ্পাপ ধর্মধর। পূর্বে একসময়ে এই ভগবানই একজন সম্মত বা সর্বসমাদৃত সার্থবাহ (বা বণিক্‌দিগের দলপতি) হইয়াছিলেন। তাঁহার সার্থ বা বণিক্‌সংঘকে এই অসৎপুরুষ দেবদত্ত দেশিক (বা উপদেষ্টা বা মার্গচালক) হইয়া সার্থের উপর অত্যাচারবিধায়ী চোর বা দস্যুগণদ্বারা মিলিত হইয়া কান্তারের পথে লইয়া গেল। পূর্বকালের বৈরানুবন্ধে প্রতিবদ্ধচিত্ত হইয়া সার্থ-দস্যুগণদ্বারা তাঁহাকে ঘাতিত করার জন্য তাঁহার নিকট গেল। সেই সার্থবাহ প্রমুখ বণিক্‌গণদ্বারা সেই দস্যুরা নিগৃহীত হইল এবং সেই দেশিক বা পথপ্রদর্শককে সম্মুখে লইয়া তাহারা (অর্থাৎ দস্যুরা) বধার্থ নীত হইলে অত্যন্ত বিক্রোশন বা আর্তনাদপূর্বক অশরণ অবস্থায় সার্থবাহের নিকট শরণ বা আশ্রয়প্রার্থী হইল এবং সেই অপরাধী দেশিক কৃতাঞ্জলিপুট হইয়া সার্থবাহের নিকট অভয় যাচনা করিল। সেই করুণাবিহারীর (সার্থবাহের) মনে শতসহস্র পূর্বজন্মে পরিচিত করুণা সমুত্থিত হইল এবং (তিনি) সেই প্রাণহরণকারীদিগকেও অভয় প্রদান করিয়া সেই দেশিককে (দেবদত্তকে) বলিলেন —

আমার দ্বারা অনুবাত অর্থাৎ বায়ুর অনুকূল দিকে মুক্ত ধূম দেশকে বিনাশ করিতে পারে। সব চোর বা দস্যুগণ সহ আমি এই দেশিককে আমি তাহাদের জীবন রক্ষার অনুজ্ঞা প্রদান করিলাম॥ ১॥

হে নিষ্পাপ ধর্মধর! আবার এই ভগবানই যখন রাজা ছিলেন, তখন তাঁহার

(१३३) महापराधापराद्धाया वधस्थानप्राप्ताया: याचिन्त्या अभयं दत्तं।
पूर्वोपचितमार्दवार्जवसंपन्न अग्रमहिषीं शान्त्वयित्वा इमं श्लोकमुवाच।

हन्तास्या आमपात्रेण शस्त्रं कायेन पातयेत्।

अभयते अहं देमि तञ्च स्थानं यथापुरमिति ॥१॥

एवमादीनि भो धुतधर्मधर दुष्करशतसहस्राणि कृतानि वोधिसत्वेहि ये अवैवर्तिका एवं कायेन एवं वाचा एवं मनसा। वहुविधगुणयुक्ता संसारं संसरन्ता वोधिसत्वाश्च भवन्ति। अपि तु कर्मवशमुपागम्य गुणसंक्षेपकीर्तितक्रिया ते बोधि- सत्वा भवन्ति। दृढ़विक्रमा धृतियुक्ता: सत्यप्रतिज्ञा आर्जवा अशठा भवन्ति। अकृपणाश्च भवन्ति। अलोलाश्च भवन्ति। मार्दवाश्च भवन्ति। सानुक्रोशाश्च विमर्दसहाश्च अपर्यादिन्नचित्ताश्च अलोलितचित्ताश्च दुर्धर्षाश्च दुर्जयाश्च सत्व- युक्ताश्च त्यागसंपन्नाश्च प्रतिज्ञासंपन्नाश्च भवन्ति। प्रतिभानवन्ताश्च विचित्र- प्रतिभानवन्ताश्च नयनसंपन्नाश्च अतित्तिगाश्च भवन्ति। परमार्थाभिनिविष्टाश्च भवन्ति। संगृहीतग्राहिणश्च भवन्ति। शुचिसमाचाराश्च भवन्ति। आनिंज्य-

---

মহাপরাধে অপরাধিনী (১৩৩) অগ্রমহিষী (পট্টমহিষী) বধস্থানে (বধ্যভূমিতে) নীত হইয়া (প্রাণ) যাচনা করিলে পর, তদ্দ্বারা অভয় প্রদত্ত হইয়াছিলেন। পূর্বকালে (পূর্ব জীবনে?) অর্জিত মৃদুতা ও ঋজুতাযুক্ত হইয়া (তিনি) অগ্রমহিষীকে সান্ত্বনা দিয়া এই শ্লোক উচ্চারণ করিলেন:—

হন্তা বা বধকারী আম বা অপক্ক পাত্রের ন্যায় তাঁহার (মৃদু) শরীরে শস্ত্রপাত করিতে পারিত। কিন্তু, আমি তোমাকে অভয় দিতেছি এবং তোমার পূর্ব স্থান বা পদ প্রদান করিতেছি॥ ১॥

হে নিষ্পাপ ধর্মধর! যেসব বোধিসত্ত্ব অবৈবর্তিক অর্থাৎ (ভূমি) চ্যুত নহেন তাঁহারা তাঁহাদের শরীর, বাক্য ও মনদ্বারা এইভাবে শতসহস্রসংখ্যক দুষ্কর কার্য করিয়া থাকেন।

এই বোধিসত্ত্বগণ এক সংসার বা জন্ম হইতে অপর সংসার বা জন্ম পরিগ্রহ করিয়া বহুবিধ গুণযুক্ত হইয়া থাকেন। সেই বোধিসত্ত্বেরা কর্মকে নিজ বশে আনিয়া, তাঁহাদের গুণসংক্ষেপ বা অর্জিত গুণরাশিদ্বারা নিজ ক্রিয়াকলাপকে কীর্তিময় করিতে পারেন। (তাঁহারা) দৃঢ়বিক্রম, ধৃতিযুক্ত, সত্যপ্রতিজ্ঞ, ঋজুতা-সমন্বিত ও শাঠ্যবিহীন হইয়া থাকেন। এবং তাঁহারা কৃপণ (ক্ষুদ্র বা কদর্য) নহেন। এবং তাঁহারা লোল বা চঞ্চল নহেন। এবং তাঁহারা মৃদু থাকেন। এবং তাঁহারা সদয়, (অন্যের) অত্যাচার-সহনকারী, (অন্যদ্বারা) অবশীকৃত-চিত্ত, দুর্ধর্ষ, দুর্জয়, সত্ত্ব (আত্মা বা বাসনায়)-সম্পন্ন, ত্যাগ বা দানসম্পন্ন ও প্রতিজ্ঞানুসারে কার্যকারী হয়েন। তাঁহারা প্রতিভান বা প্রত্যুৎপন্নমতিত্বসম্পন্ন, বিচিত্র-প্রতিভানযুক্ত, দৃষ্টিসম্পন্ন ও অদূরগামী অর্থাৎ নৈর্যাণিক সুখের অন্বেষণে অনিচ্ছুক হইয়া থাকেন। তাঁহারা পরমার্থবিষয়ে অভি-

चित्ताश्च भवन्ति। अतीव वहुमानयुक्ताश्च भवन्ति। गुरुजनसज्जनउपचार-मपन्नाश्च भवन्ति। उपायकुशलाश्च भवन्ति। सर्वकार्येषु सन्धिग्रहसंयोजकाश्च भवन्ति। राजकार्येषु पदसन्धिविदुषश्च भवन्ति। परिषास्खलितवचना उग्र-वचनमर्षयितारश्च भवन्ति। ज्ञानकेतवो वहुजनसंग्रहकुशलाश्च भवन्ति। समचित्ता अनुपक्रुष्टवृत्तिहाराश्च भवन्ति। प्रसिद्धकर्मान्ता अभ्युपपत्तिकुशलाश्च भवन्ति। परदुःखेषु परिकरणकुशलाश्च (१३४) भवन्ति। आस्वादादीनवेषु अशिथिलमधुराश्च कुत्सितदर्शनेषु दोषसमुद्घातकुशलाश्च भवन्ति। परकोपीन-च्छादनेषु अपरिखिन्नाश्च भवन्ति। फलनिर्वृत्यपरिकाङ्क्षिण. रागद्वेषमोहविवेक-कुशलमूलाश्च भवन्ति। क्लेशव्ययसमाभ्युपकारकुशलाश्च भवन्ति। सर्वोपकारिषु विचिकित्सापरिवर्जिताश्च भवन्ति। सर्वधर्मेषु अपरिखिन्नसकल्पाश्च भवन्ति। गम्भीरबुद्धधर्मेषु ईहोपसपन्नाश्च भवन्ति। परमार्थाधिगमे अनुपलिप्तकायकर्म-वाक्कर्ममनोकर्माश्च भवन्ति। भवसज्जीवतत्वे अपरामष्टशुभकर्माश्च भवन्ति।

---

নির্দেশ-যুক্ত থাকেন। তাঁহারা সংগৃহীত-গ্রাহী অর্থাৎ সদ্‌ব্যবহার বা সদ্‌উপায়দ্বারা (লোক-)সংগ্রহকারী বা নিজদলে আকর্ষণকারী হয়েন। তাঁহারা শুচি আচরণযুক্ত থাকেন। তাঁহারা অবিচলিত চিত্ত রহেন। তাঁহারা অত্যন্ত সম্মান বা পূজাদানকারী হয়েন। তাঁহারা গুরুজন ও সজ্জনদিগের প্রতি উপচার বা সেবা সম্পন্ন থাকেন। তাঁহারা উপায়প্রয়োগে কুশল হয়েন। তাঁহারা সর্বকার্যে সন্ধিগ্রহ বা শান্তিপ্রয়োগের সংযোজনকারী থাকেন। রাজকার্যসমূহে তাঁহারা পদসন্ধিতে অর্থাৎ শব্দযোজনে পণ্ডিত হয়েন। পরিষা বা পরিষদে তাঁহারা অস্খলিতবচন ও (অপরের) উগ্র-বচন-সহনশীল রহেন।

তাঁহারা জ্ঞানকেতু অর্থাৎ জ্ঞানী বলিয়া প্রখ্যাত ও বহুজনসংগ্রহকার্যে কুশল থাকেন। সমচিত্ত হইয়া তাঁহারা অন্যের দ্বারা অনিন্দিত বৃত্তি অবলম্বন করিয়া চলেন। তাঁহাদের কর্মান্ত বা ক্রিয়াকলাপ প্রসিদ্ধি লাভ করে এবং তাঁহারা অভ্যুপপত্তিতে অর্থাৎ হিতসম্পাদনে ও অহিতনিবারণে কুশল হইয়া থাকেন। তাঁহারা পরের দুঃখ-কষ্টে (১৩৪) সাহায্যার্থ প্রবৃত্ত থাকিতে কুশল রহেন। তাঁহারা আস্বাদে অর্থাৎ সম্পদের রসভোগে অশিথিল অর্থাৎ শিথিল আত্মহারা হইয়া যান না, এবং আদীনব বা বিপদের সময়ে মধুর থাকেন অর্থাৎ নিজের মাধুর্যবিহীন হয়েন না এবং কুৎসিৎ বা বিসদৃশ দর্শন বা তত্ত্বোপদেশের দোষ সম্যগ্‌রূপে উন্মূলনকার্যে কুশল হয়েন। তাঁহারা অপরকে কৌপীনবস্ত্র দ্বারা আচ্ছাদনে অর্থাৎ নগ্নভাব দূরীকরণে পরিশ্রান্ত হয়েন না। তাঁহারা ফলনির্বৃত্তিতে অর্থাৎ কর্মফলের নিষ্পত্তিবিষয়ে আকাঙ্ক্ষাযুক্ত থাকেন না এবং রাগ, দ্বেষ ও মোহ হইতে বিবিক্ত বা পৃথক্ থাকিয়া কুশলমূল অর্থাৎ পুণ্যকর্মকেই মূলরূপে ধরিয়া রহেন। তাঁহারা (অন্যের) ক্লেশ ও ক্ষতির উপশম দ্বারা উপকার করিতে নিপুণ থাকেন। সকল উপকারীদিগের প্রতি তাঁহারা বিচিকিৎসা বা

ज्ञानपरमा असक्लिष्टप्रतिभानाश्च भवन्ति। बुद्धविषयाभिलाषिण अप्रत्यादेशनपराश्च भवन्ति। ज्ञानकेतव अखिन्नवचना. प्रवर्जनाकुशलाश्च भवन्ति। अदुष्टस्वभावगता पराभवापगताश्च भवन्ति। विगतसावद्याश्च भवन्ति। त्रिविधौद्धत्यपरिर्वाजिताश्च भवन्ति। स्थितलपा अकामकामिनश्च भवन्ति अमैथुनगामिन. सर्वसत्वसग्रहणविदुषकाश्च लोकमनुप्रविष्टा कृतनिश्चयबलाधानाश्च भवन्ति। सर्वकर्मषु नानास्थानास्थानकुशलाश्च भवन्ति सत्वाद्याश्च इत्येव गुणसपन्ना भवन्ति। पुङ्गवा असखेयगुणधीरा सत्वेषु समबुद्धिनो भवन्ति च ।। अत्र उच्यते।

न शक्य गगणस्यान्त गन्तु सर्वविहगमै ।
न शक्य सर्वसत्वेहि गुणा ज्ञातु स्वयम्भुवामिति ।।१ ।।

---

সংশয়-বর্জিত থাকেন অর্থাৎ সর্বপ্রকার উপকারীর প্রতি কোন দ্বৈধীভাব পোষণ করেন না। সর্বকর্ম বিষয়ে তাঁহারা সংকল্প রক্ষায় পরিখিন্ন হয়েন না। তাঁহারা গভীর বুদ্ধধর্মসমূহ অর্থাৎ বুদ্ধের ক্রিয়াকলাপ লাভ করিবার জন্য চেষ্টাসমন্বিত রহেন। পরমার্থ লাভের জন্য তাঁহারা কায়কর্ম, বাক্‌কর্ম ও মনঃকর্ম বিষয়ে কোন প্রকার উপলেপ বা কলুষতাযুক্ত থাকেন না। ভব বা জন্মজন্মান্তরে সদ্ভাবে জীবন পরিচালন-হেতু তাঁহারা (এই জন্মের ক্রিয়াকলাপে) অনাসক্ত ও (সর্বদা) শুভকর্মকারী রহেন। তাঁহারা জ্ঞানপারঙ্গত অবস্থায় থাকেন বলিয়া তাঁহাদের প্রতিভান বা বোধশক্তি অপরিক্লিষ্ট থাকে। বুদ্ধের জ্ঞানবিষয় লাভ করিতে অভিলাষী হওয়ায় তাঁহারা (কথনও) প্রত্যাদেশ বা নিরাকৃতি (পরাভব) স্বীকার করিতে প্রস্তুত নহেন। তাঁহারা জ্ঞানধ্বজ বা বাক্যপ্রয়োগে অখিন্ন বলিয়া প্রবর্জনা (শ্রেষ্ঠ ত্যাগ বিষয়ে—'প্রবচন'-পাঠ ধরিলে, শাস্ত্রীয় শিক্ষাদানে) কুশল ছিলেন। দুষ্টস্বভাবগত না থাকায়, তাঁহারা পরাভব হইতে অপগত অর্থাৎ পরাভব প্রাপ্তিতে অনভ্যস্ত। তাঁহারা সাবদ্য অর্থাৎ নিন্দনীয় কার্য হইতে মুক্ত আছেন। তাঁহারা ত্রিবিধ ঔদ্ধত্যের পরিবর্জন করিয়া থাকেন। (বৃথা) লপন বা বাক্যপ্রয়োগ বন্ধ করিয়া তাঁহারা অকামকামী অর্থাৎ কাম্যবস্তুতে অভিলাষবিহীন থাকেন ('স্থিতলপা' স্থানে 'স্থিতবয়া' পাঠও দৃষ্ট হয়, তখন শব্দটির অর্থ 'অনুদ্বেগ' হইতে পারে)। তাঁহারা মৈথুনগামী (স্ত্রীসম্ভোগশীল) নহেন, এবং সর্বসত্ত্বের (সর্বপ্রাণীর) চিত্তসংগ্রহকার্যে পারদর্শী হয়েন; এবং পৃথিবীতে অনুপ্রবিষ্ট হইয়া তাঁহারা নিশ্চয় বা সংকল্প রক্ষায় বলাধানযুক্ত রহেন। সর্বকার্যেই তাঁহারা স্থানাস্থান নির্ণয়ে কুশল থাকেন এবং তাঁহারা সত্ত্বগণমাঝে প্রধান রহেন—এইভাবে তাঁহারা গুণসম্পন্ন হইয়া থাকেন। তাঁহারা শ্রেষ্ঠ ও অসংখ্যেয় গুণশালী প্রাজ্ঞ এবং (সকল) সত্ত্বের বা জীবের প্রতি সমবুদ্ধিবিশিষ্ট থাকেন। এই বিষয়ে (এইরূপ) উক্ত হইয়া থাকে—

সর্ববিহঙ্গ পক্ষীর পক্ষে যেমন গগনের অন্ত বা সীমানায় যাওয়া অসম্ভব হয়

ये च भो धुतधर्मधर लोकहितसुखार्थं मन्त्रा वा अगदा वा सत्वानामुपकाराये (१३५) कल्पेन्ति सर्वे ते बोधिसत्वहि प्रणीता। यानि च भैषज्यानि लोके प्रचरन्ति सत्वाना हितसुखार्थं सर्वाणि तानि बोधिसत्वस्य उपशिष्टानि। यानि च शास्त्राणि तत्त्वनिश्चययुक्तानि लोके प्रचरन्ति सर्वाणि तानि बोधिसत्वनीतानि। यच्चेह लोक सख्यागणन मुद्रास्थानानि च सर्वा एषा बोधिसत्वाना नीति। या वा इमा लोके सज्ञा ब्राह्मी पुष्करसारी खरोस्ती यावनी ब्रह्मवाणी पुष्पलिपी कुतलिपी शक्तिनलिपी व्यत्यस्तलिपी लेखलिपी मुद्रालिपी उकरमधुरदरदचीणहूणाभीरा वङ्गा सीफला नमिदा दर्दुरा रमठभयवैच्छेतुका गुल्मला हस्तदा कमूला कतुका कुसुवा तलिका जर्जरिदेषु अक्षवद्ध सर्वा एषा बोधिसत्वाना नीति। कनकरजतत्रपुताम्रसीसमणिरतनक्षेत्राणि सर्वाण्येतानि बोधिसत्वाना नीति। यानि यानि च कारणानि लोकस्य उपकाराये कल्पन्ति सर्वाण्येतानि बोधिसत्वनीतानि। तत्रेदमुच्यत।

लोकस्य अर्थविदुष पुरुषप्रधाना
ससारमप्रतिसमा परिवर्तमाना।

---

না তেমা সবপ্রকার সত্ত্ব বা জীবের পক্ষেও স্বয়ংভূ বুদ্ধাদিগের গুণসমূহ জানা সম্ভবপর নহে॥ ১॥

হে নিষ্পাপ ধর্মধর! পৃথিবীর হিত ও সুখের জন্য যে সকল মন্ত্র ও ঔষধ সত্ত্ব বা প্রাণিগণের উপকারার্থ (১০৫) কল্পিত হইয়াছে সে সব বোধিসত্ত্বগণদ্বারা প্রণীত বা সম্পাদিত হইয়াছে। আবার সত্ত্বগণের হিত ও সুখের জন্য যে সব ভৈষজ্য বা আরোগ্যবিধি প্রচলিত আছে, সে সব বোধিসত্ত্বগণ হইতে প্রাপ্ত হইয়াছে। এবং তত্ত্ব নির্ধারণ সমন্বিত যে সব শাস্ত্র লোকে প্রচলিত আছে সে সব বোধিসত্ত্বগণদ্বারা নীত বা নির্ধারিত (নির্ণীত) হইয়াছে। আবার এই লোকে সংখ্যা গণন (বিধি) যাহা আছে ও যে সব মুদ্রাস্থান বা অক্ষর চিহ্ন বিধান আছে তাহা সব বোধিসত্ত্বগণের নীতি বা প্রবর্তনা। লোকে যে সব (লিপি)-সংজ্ঞা রহিয়াছে—যথা ব্রাহ্মী পুষ্করসারী খরস্তী (খরোষ্ঠী) যাবনী (যবন-জাতীয়) ব্রহ্মবাণী পুষ্পলিপি কুতলিপি শক্তিন লিপি ব্যত্যস্তলিপি (উল্টা-লেখা?) লেখলিপি (শাসনরচনা লিপি) মুদ্রা লিপি উকর (উত্তরকুরু?) মধুর (মগধ) দরদ চীণ হূণ ও আভীর (আভীর) দিগের লিপি বঙ্গলিপি সীফলা নমিদা (তামিল বা দ্রাবীর?) দর্দুরা রমঠ ভয় বৈচ্ছেতুকা গুল্মলা হস্তদা কমূলা কেতুকা কুসুবা তলিকা জর্জরিদেষু অক্ষবদ্ধ (অক্ষরবদ্ধ?)—সে সব বোধিসত্ত্বগণের উদ্ভাবিত বিধান। কনক (সুবর্ণ) রজত ত্রপু তাম্র সীস মণি ও (অন্যান্য) রত্নসমূহের ক্ষেত্রগুলি (আকরসমূহ) এই সবই বোধিসত্ত্বগণের আবিষ্কৃত হয়। লোকের উপকারার্থ যে সব কারণ কল্পিত হইয়া থাকে সে সব বোধিসত্ত্বগণদ্বারা বিহিত। এই বিষয়ে ইহা উক্ত হইয়াছে—

श्रेयश्चरन्ति मरुमानुपगुह्यकानां
परमो हि समुदागम ईश्वरामिति ॥१॥

(१३६) एवमुक्ते आयुष्मान्महाकाश्यप आमुष्मन्तं महाकात्यायनमुवाच। ये ते भो जिनपुत्र अवैवर्तिकास्तेषां कि चित्तमुत्पद्यते। एवमुक्ते आयुष्मान् महाकात्यायन आयुष्मन्तं महाकाश्यपमुवाच। ये ते भो धुतधर्मधर वोधिसत्वा अवैवर्तिकास्तेषां सप्तमातो भूमीतो अष्टमां भूमिं संक्रमन्तानां महाकरुणासंप्रयुक्तं चित्तमुत्पद्यते।

इत्येषा सप्तमा भूमि वोधिसत्वानमुच्यते इति।

इति श्रीमहावस्तुअवदाने सप्तमा भूमिः समाप्ता।

एवमुक्ते आयुष्मान्महाकाश्यप आयुष्मन्त महाकात्यायनमुवाच। भगवता भो जिनपुत्र सम्यक्संवुद्धेन शाक्यमुनिना प्रथमाद्वितीया-तृतीया-चतुर्था-पंचमा-षष्ठा-सप्तमासु भूमिषु वर्तमानेन येषु सम्यक्संवुद्धेषु कुशलमवरोपितं तेषां सम्यक्सबुद्धानां कानि नामानीति। एवमुक्ते आयुष्मान्महाकात्यायन आयुष्मन्तं

---

লোকের অর্থ বা প্রয়োজনজ্ঞাতা, অপ্রতিম প্রধান পুরুষগণ (বোধিসত্ত্বগণ) সংসারে পুনঃ পুনঃ আবর্তিত হইয়া (জন্মপরিগ্রহ করিয়া) দেব, মনুষ্য ও গুহ্যকদিগের শ্রেয়োবিধান করিয়া থাকেন। যে-হেতু ঈশ্বরদিগের (ঐশ্বর্যশালী পুরুষদিগের) সমুদাগম বা উদ্ভব অত্যন্ত শ্রেষ্ঠ॥ ১॥

(১৩৬) এইরূপ উক্ত হইলে পর, আয়ুষ্মান্ মহাকাশ্যপ আয়ুষ্মান্ মহাকাত্যায়নকে বলিলেন,—"হে জিনপুত্র, অবৈবর্তিক (অর্থাৎ ভূমিচ্যুত যাঁহারা নহেন) এই সব (বোধিসত্ত্বদিগের) (অর্থাৎ সপ্তম ভূমি হইতে অষ্টম ভূমিতে অধিরোহণকারীদিগের) চিত্তভাব কি প্রকার হইয়া থাকে? এইরূপ উক্ত হইলে পর, আয়ুষ্মান্ মহাকাত্যায়ন আয়ুষ্মান্ মহাকাশ্যপকে (উত্তরে) বলিলেন—"হে নিষ্পাপ, ধর্মধর! সপ্তমভূমি হইতে অষ্টমভূমিতে সংক্রমণকালে যে-সব বোধিসত্ত্ব অবৈবর্তিক রহেন (অর্থাৎ চ্যুত হয়েন না) তাঁহাদের মহাকরুণা-যুক্ত চিত্তভাব উৎপন্ন হইয়া থাকে।

ইতি মহাবস্তু-অবদানে সপ্তম ভূমি সমাপ্ত।

অষ্টম ভূমি

এইরূপ উক্ত হইলে পর, আয়ুষ্মান্ কাশ্যপ আয়ুষ্মান্ মহাকাত্যায়নকে বলিলেন—"হে জিনপুত্র! ভগবান্ সম্যক্-সংবুদ্ধ শাক্যমুনি প্রথম, দ্বিতীয়, তৃতীয়, চতুর্থ, পঞ্চম, ষষ্ঠ ও সপ্তম ভূমি পর্যন্ত—সব ভূমিতে বর্তমান থাকিয়া যে-সব সম্যক্-সংবুদ্ধের তত্ত্বাবধানে (জগতে) কুশল নামাইয়া আনিয়াছেন—সে-সব সম্যক্-সংবুদ্ধ-

महाकाश्यपमुवाच। येषु भो धुतधर्मधर सम्यक्संबुद्धेषु भगवता शाक्यराज-
वंशप्रसूतेन कुशलमूलमुपचितं तेषां विपुलबलवरकीर्तिना नामानि शृणु।
प्रथमतः सत्यधर्मविपुलकीर्तिः ततः सुकीर्तिः लोकाभरणः विद्युत्प्रभ इन्द्रतेजः
ब्रह्मकीर्तिः वसुन्धर. सुपार्श्वः अनुपवद्यः सुज्येष्ठः सुष्टरूप: प्रशस्तगुणराशिः
मेघस्वर. हेमवर्णः सुन्दरवर्णः मृगराजघोषः आशुकारी धृतराष्ट्रगतिः लोकाभि-
लाषितः जितशत्रुः सुपूजितः यशराशिः अमिततेजः सूर्यगुप्तः चन्द्रभानुः निश्चि-
तार्थः कुसुमगुप्त. पद्माभः प्रभंकरः दीप्ततेजः (१३७) सत्वराजा गजदेव.
कुञ्जरगतिः सुघोषः समबुद्धिः हेमवर्णलम्बदामः कुसुमदामः रत्नदामः अलंकृतः
विमुक्तः ऋषभगामी ऋषभ. देवसिद्धयात्रः सुपात्रः सर्वबन्धः रत्नमकुटः चित्र-
मकुटः सुमकुटः वरमकुट' चलमकुटः विमलमकुट. लोकधरः विपुलोजः अपरि-
भिन्नः पुण्डरीकनेत्रः सर्वसह' ब्रह्मगुप्तः सुब्रह्मः अमरदेवः अरिमर्दनः चन्द्रपद्मः
चन्द्राभः चन्द्रतेज. सुसोमः समुद्रबुद्धिः रतनशृङ्गः सुचन्द्रदृष्टिः हेमक्रोड़ः अभिन्न-
राष्ट्र. अविक्षिप्तांश' पुरंदरः पुण्यदत्त' हलधरः ऋषभनेत्रः वरबाहुः यशोदत्तः
कमलाक्षः दृष्टशक्तिः नरप्रवाहः प्रणष्टदुःखः समदृष्टिः दृढदेवः यशकेतुः चित्र-
च्छदः चारुच्छद' लोकपरित्राता दुःखमुक्तः राष्ट्रदेव' रुद्रदेवः भद्रगुप्त उदागतः

---

দিগের নাম কি-কি ছিল? এইরূপ জিজ্ঞাসিত হইলে পর, আয়ুষ্মান্ মহাকাত্যায়ন আয়ুষ্মান্ মহাকাশ্যপকে (উত্তরে) বলিলেন—"হে নিষ্পাপ ধর্মধর যে-সব সম্যক্-সংবুদ্ধদিগের (তত্ত্বাবধানে) শাক্যরাজবংশ প্রসূত ভগবান্ (গৌতমবুদ্ধ) কুশলমূল উপচয় করিতে সমর্থ হইয়াছিলেন সে-সব বিপুল বলবিশিষ্ট ও শ্রেষ্ঠকীর্তিসম্পন্ন (সম্যক্‌সংবুদ্ধদিগের) নামগুলি শ্রবণ কর"। প্রথমতঃ ছিলেন সত্যধর্ম, বিপুলকীর্তি, তাহার পর ছিলেন সুকীর্তি, লোকাভরণ, বিদ্যুৎপ্রভ, ইন্দ্রতেজাঃ, ব্রহ্মকীর্তি, বসুন্ধর, সুপার্শ্ব, অনুপবদ্য, সুজ্যেষ্ঠ, সুষ্টরূপ, প্রশস্তগুণরাশি, মেঘস্বর, হেমবর্ণ, সুন্দরবর্ণ, মৃগরাজঘোষ, আশুকারী, ধৃতরাষ্ট্রগতি, লোকাভিলাষিত, জিতশত্রু, সুপূজিতযশোরাশি, অমিততেজাঃ, সূর্যগুপ্ত, চন্দ্রভানু, নিশ্চিতার্থ, কুসুমগুপ্ত, পদ্মাভ, প্রভংকর, দীপ্তেজাঃ, (১৩৭) সত্ত্বরাজ, গজদেব, সুঘোষ, সমবুদ্ধি, হেমবর্ণ-লম্বদামা, কুসুমদামা, রত্নদামা, অলস্কৃত, বিমুক্ত, ঋষভগামী, ঋষভ, দেবসিদ্ধযাত্র সুপাত্র, সর্ববন্ধ, রত্নমকুট, চিত্রমকুট, সুমকুট, বরমকুট, চলমকুট, বিমলমকুট, লোকন্ধর বিপুলোজাঃ, অপরিভিন্ন, পুণ্ডরীকনেত্র, সর্বংসহ, ব্রহ্মগুপ্ত, সুব্রহ্মা, অমরদেব অরিমর্দন, চন্দ্রপদ্ম, চন্দ্রাভ, চন্দ্রতেজাঃ, সুসোম, সমুদ্রবুদ্ধি, রতনশৃঙ্গ, সুচন্দ্রদৃষ্টি হেমক্রোড়, অভিন্নরাষ্ট্র, অবিক্ষিপ্তাংশ, পুরন্দর, পুণ্যদত্ত, হলধর, ঋষভনেত্র, বরবাহু যশোদত্ত, কমলাক্ষ, দৃষ্টশক্তি, নরপ্রবাহ, প্রণষ্টদুঃখ, সমদৃষ্টি, দৃঢদেব, যশঃকে চিত্রচ্ছদ, চারুচ্ছদ, লোকপরিত্রাতা, দুঃখমুক্ত, রাষ্ট্রদেব, রুদ্রদেব, ভদ্রগুপ্ত, উদাগ

अस्खलितप्रवराग्रः धनुनाशः धर्मगुप्तः देवगुप्तः शुचिगात्रः प्रहेतिः प्रथमशतमार्यपक्षस्य ।

भगवान्धर्मधातुः गुणकेतुः ज्ञानकेतुः सत्यकेतुः पुष्पकेतुः वज्रसंघातः दृढ़हनुः दृढ़सन्धिः अत्युच्चगामी विगतशत्रुः चित्रमालः ऊर्ध्वसध्निः गुणगुप्तः ऋषिगुप्तः प्रलम्बबाहुः ऋषिदेवः सुनेत्रः सागरधरपुरुषः सुलोचनः अजितचक्रः उन्नतः अजितपुष्यलः पुरापः मङ्गल्यः मुभुजः सिंहतेजः तृप्तवसन्तगन्धः अवध्यपरमबुद्धिः नक्षत्रराजः बहुराष्ट्रः आर्याक्षः सुगुप्तिः प्रकाशवर्णः समृद्धराष्ट्रः कीर्तनीयः दृढ़शक्तिः हर्षदत्तः यशदत्तः नागबाहुः विगतरेणुः शान्तरेणुः दानप्रगुरुः उदात्तवर्णः (१३८) बलबाहुः अमितौजः धृतराष्ट्रः देवलोकाभिलाषितः प्रत्यग्ररूपः देवराजगुप्तः दामोदरः धर्मराजः चतुरस्रवदनः योजनाभः पद्मोष्णीषः स्फुटविक्रमः राजहंसगामी स्वलक्षणमण्डितः शितिचूड़ः मणिमकुटः प्रशस्तवर्णः देवाभरणः कल्पदुष्यगुप्तः साधुरूपः अक्षतबुद्धिः लोकपद्मः गम्भीरबुद्धिः शक्रभानुः इन्द्रध्वजः दानवकुलः मनुष्यदेवः मनुष्यदत्तः सोमच्छत्रः आदित्यदत्तः यामगुप्तः नक्षत्रगुप्तः सुमित्ररूपः सत्यभानुः पुष्यगुप्तः बृहस्पतिगुप्तः गगनगामी शुभनाथः सुवर्णः कनकाक्षः प्रसन्नबुद्धिः अविप्रनष्टराष्ट्रः उदग्रगामिः शुभदन्तः सुविमलदन्तः सुवदनः कुलनन्दनः जनक्षत्रियः लोकक्षत्रियः अनन्त-

---

অস্খলিত-প্রবরাগ্র, ধনুর্নাশ, ধর্মগুপ্ত, দেবগুপ্ত, শুচিগাত্র ও প্রহেতু—আর্যপক্ষের (বুদ্ধদিগের) এই প্রথম শতক।

তৎপর আর্যপক্ষের (বুদ্ধদিগের) দ্বিতীয় শতকে ছিলেন—ভগবান্ ধর্মধাতু, গুণকেতু, জ্ঞানকেতু, সত্যকেতু, পুষ্পকেতু, বজ্রসংঘাত, দৃঢ়হনু, দৃঢ়সন্ধি, অত্যুচ্চগামী, বিগতশত্রু, চিত্রমাল, ঊর্ধ্বসাধ্ম (ন্ধি?) গুণগুপ্ত, ঋষিগুপ্ত, প্রলম্ববাহু, ঋষিদেব, সুনেত্র, সাগরধর-পুরুষ, সুলোচন, অজিতচক্র, উন্নত, অজিতপুষাল, পুরায, মঙ্গল্য, মু(সু?)ভুজ, সিংহতেজাঃ, তৃপ্তবসন্তগন্ধ, অবধ্যপরমবুদ্ধি, নক্ষত্ররাজ, বহুরাষ্ট্র, আর্যাক্ষ, সুগুপ্তি, প্রকাশবর্ণ, সমৃদ্ধরাষ্ট্র, কীর্তনীয়, দৃঢ়শক্তি, হর্ষদত্ত, যশোদত্ত, নাগবাহু, বিগতরেণু, শান্তরেণু, দানপ্রগুরু, উদাত্তবর্ণ, (১৩৮) বলবাহু, অমিতৌজাঃ, ধৃতরাষ্ট্র, দেবলোকাভিলাষিত, প্রত্যগ্ররূপ, দেবরাজগুপ্ত, দামোদর, ধর্মরাজ, চতুরস্রবদন, যোজনাভ, পদ্মোষ্ণীষ, স্ফুটবিক্রম, রাজহংসগামী, স্বলক্ষণমণ্ডিত, শিতিচূড়, মণিমকুট, প্রশস্তবর্ণ, দেবাভরণ, কল্পদুষ্যগুপ্ত, সাধুরূপ, অক্ষতবুদ্ধি, লোকপদ্ম, গম্ভীরবুদ্ধি, শক্রভানু, ইন্দ্রধ্বজ, দানবকুল, মনুষ্যদেব, মনুষ্যদত্ত, সোমচ্ছত্র, আদিত্যদত্ত, যামগুপ্ত, নক্ষত্রগুপ্ত, সুমিত্ররূপ, সত্যভানু, পুষ্যগুপ্ত, বৃহস্পতিগুপ্ত, গগনগামী, শুভনাথ, সুবর্ণ, কনকাক্ষ, প্রসন্নবুদ্ধি, অবিপ্রণষ্টরাষ্ট্র, উদগ্রগামী, শুভদন্ত, সুবিমলদন্ত, সুবদন, কুলনন্দন, জনক্ষত্রিয়, লোকক্ষত্রিয়, অনন্তগুপ্ত, ধর্মগুপ্ত

गुप्त· धर्मगुप्त· सूक्ष्मवस्त्रः द्वितीय शतमार्यपक्षस्य। प्रत्यासन्नबुद्धिः सत्वसहः मनुष्यनाग उपसेन. सुवर्णचारी प्रभूतवर्णः सुभिक्षाकान्तः भिक्षुदेवः प्रबुद्धशील. नहीनगर्भः अनालम्भः रत्नमुद्रः हारभूषितः प्रसिद्धवेदनः सुगन्धिवस्त्रः सुविजृम्भित. अमितलोचनः उदात्तकीर्तिः सागरराजः मृगदेवः कुसुमहेस्थः रत्नशृङ्गः चित्रवर्णः पद्मरजवर्णः समन्तगन्धः उदारगुप्तः प्रशान्तरोगः प्रदक्षिनार्थ. संक्षिप्तबुद्धिः अनन्तच्छत्र. योजनसहस्रदर्शी उत्पलपद्मनेत्रः अतिपुरपः अनिर्वर्तिकबल. स्वगुणशास्त्रः सचितोर. महाराज. चारुचरणः प्रसिद्धरंगः त्रिमङ्गलः (१३९) सुवर्णसेनः वर्तितार्थः असंकीर्णः देवगर्भः सुप्रीत्यरतिः विमानराजा परिमण्डनार्थ. देवसत्व. विपुलतराश. सलीलगजगामी विरुढभूमिरिति।

इति श्रीमहावस्तुअवदाने अष्टमा भूमि. समाप्ता।

ततो भूयो धुतधर्मधर अतो नन्तर भगवाञ्चित्रभानुः चारुभानुः दीप्तभानु. रुचितभानुः असितभानुः हेमरथः चामीकरगौरः रजकरथः सुयक्षः अक्षोम्यः अपरिश्रोतवाहन. देवालङ्कृतः सुभूषितखण्डः शिथिलकुण्डलः मणिकर्णः सुलक्षण. सुविशुद्ध. विमलजेन्द्रः देवचूड· मन्दारवगन्धः पतंगचर. चारुगन्धः इन्द्रचूर्णः शैलराजकेतु. अरिमर्दनः मणिचक्रः विमलोत्तरीयः सत्याभरण दृढवीर्यः नन्दिगुप्तः

ও সূক্ষ্মবস্ত্র। (তার পর ছিলেন বুদ্ধ) প্রত্যাসন্নবুদ্ধি, সত্ত্বসহ, মনুষ্যনাগ, উপসেন, সুবর্ণচারী, প্রভূতবর্ণ, সুভিক্ষাকান্ত, ভিক্ষুদেব, প্রবুদ্ধশীল, নহীনগর্ভ, অনালম্ভ, রত্নমুদ্র, হারভূষিত, প্রসিদ্ধবেদন, সুগন্ধিবস্ত্র, সুবিজৃম্ভিত, অমিতলোচন, উদাত্তকীর্তি, সাগররাজ, মৃগদেব, কুসুমহেস্থ (° হস্ত), রত্নশৃঙ্গ, চিত্রবর্ণ, পদ্মরজোবর্ণ, সমন্তগন্ধ, উদারগুপ্ত, প্রশান্তরোগ, প্রদক্ষিণার্থ, সংক্ষিপ্তবুদ্ধি, অনন্তচ্ছত্র, যোজনসহস্রদর্শী উৎপলপদ্মনেত্র, অতিপুরুষ, অনিবর্তিকবল, স্বগুণশাস্ত্র, সংচিতোর (° রুদ্ধ?) মহারাজ, চারুচরণ, প্রসিদ্ধরঙ্গ, ত্রিমঙ্গল (১৩৯) সুবর্ণসেন, বর্তিতার্থ, অসংকীর্ণ, দেবগর্ভ, সুপ্রীত্যরতি, বিমানরাজ, পরিমণ্ডনার্থ, দেবসত্ত্ব, বিপুলতররাশ, সলীলগজগামী ও বিরূঢ়ভূমি।

ইতি শ্রীমহাবস্তু অবদানে অষ্টম ভূমি সমাপ্ত।

**নবম ভূমি**

তৎপর আবার, হে নিষ্পাপ ধর্মধর, অতঃপর ছিলেন ভগবান্—চিত্রভানু, চারুভানু, দীপ্তভানু, রুচিতভানু, অসিতভানু, হেমরথ, চামীকরগৌর, রজক(ত?)—রথ, সুযক্ষ, অক্ষোভ্য, অপরিশ্রো(স্রো?)ত-বাহন, দেবালঙ্কৃত, সুভূষিতখণ্ড, শিথিল-কুণ্ডল, মণিকর্ণ, সুলক্ষণ, সুবিশুদ্ধ, বিমলজেন্দ্র, দেবচূড, মন্দারবগন্ধ, পতঙ্গচর, চারুগন্ধ, ইন্দ্রচূর্ণ, শৈলরাজকেতু, অরিমর্দন, মণিচক্র, বিমলোত্তরীয়, সত্যাভরণ, দৃঢ়-

आनन्दमाल: चक्रवालगुप्त: दृढमूल: आनन्दचन्द्र: ब्रह्मध्वंसदेव: सौम्भवत्सबाहु: समीक्षितवदन. सत्यावतार: सुप्रतिष्ठितबुद्धि: हारशीतलांग: सुखप्रभ: भूरिसत्व: भद्रगुप्त: चन्द्रशुभ: भद्रतेज: इष्टरूप: चक्रवर्तिदत्त: सुविचक्षणगात्र: वैश्रावणराजा समृद्धयज्ञ: संमतरश्मि: दर्शनक्षम: स्रजमालाधारी सुवर्णविषाण: भूतार्थकेतु: रत्नरुधिरकेतु: महार्षचूड. तेजगुप्त: वरुणराज: उदात्तवस्त्र: वज्रगुप्त: धन्यभानु: उत्तप्तराष्ट्र: विशालप्रभ: लोकसुन्दर: अभिरुप: हिरण्यधन्यशिरिक: प्रभुतदेहकर्ण: (१४०) प्रागजित. विचित्रमकुट: दानवगुप्त: राहुवमी पुण्यराशि: सलिलगुप्त: शमितशत्रु. रत्नयूप. सुविकल्पाङ्ग: अजितबल: सत्यनाभ: अविरक्तराष्ट्र: वैश्वानरगुप्त: मधुरवदन कुसुमोत्पल: उत्तरकुरुराज: अञ्जलिमालाधारी धनपतिगुप्त: तरुणार्कभानु: अनुरूपगात्र: रत्नकरण्डकेतु: महाकोश: बहुलकेश: पुष्पमंजरिमण्डित: अनपविद्धकर्ण: अनाविद्धवर्ण: सितासितलोचन: अरक्तप्रवाड़: सिहोरस्क: अरिष्टनेमि: बहुराजा। नवमाया भूमौ प्रथमं शतमार्यपक्षे।

भूमिदेव: पुण्डरीकाक्ष:साधुप्रभ: ज्योतिगुप्त: बहुप्रभ: सत्यंवच: भवदेवगुप्त: संवृत्ततेज: निरुपघात: जानुत्रस्त: रत्नशयन: कुसुमशयन. चित्रशयन: दन्तशयन: सुप्रतिष्ठितचरण: सर्वदेवगुप्त: अरजोत्तरीय: स्वायभवेन्द्र: प्रसन्नवर्ण: भव-

---

বীর্য, নন্দিগুপ্ত, আনন্দমাল, চক্রবালগুপ্ত, দৃঢ়মূল, আনন্দচন্দ্র, ব্রহ্মধ্বংসদেব, সৌম্ভবৎবাহু, সমীক্ষিতবদন, সত্যাবতার, সুপ্রতিষ্ঠিতবুদ্ধি, হারশীতলাঙ্গ, সুখপ্রভ, ভূরিসত্ত্ব, ভদ্রগুপ্ত, চন্দ্রশুভ, ভদ্রতেজাঃ, ইষ্টরূপ, চক্রবর্তিদত্ত, সুবিচক্ষণগাত্র, বৈশ্রা(শ্র?)বনরাজ, সমৃদ্ধযজ্ঞ, সম্মতরশ্মি, দর্শনক্ষম, স্রজমালাধারী, সুবর্ণবিষাণ, ভূতার্থকেতু, রত্নরুধিরকেতু, মহার্ষচূড, তেজোগুপ্ত, বরুণরাজ, উদাত্তবস্ত্র, বজ্রগুপ্ত, ধন্যভানু, উত্তপ্তরাষ্ট্র, বিশালপ্রভ, লোকসুন্দর, অভিরূপ, হিরণ্যধন্যশিরিক (°শ্রীক), প্রভূতদেহকর্ণ, (১৪০) প্রাগজিত, বিচিত্রমকুট, দানবগুপ্ত, রাহুবমী, পুণ্যরাশি, সলিলগুপ্ত, শমিতশত্রু, রত্নযূপ, সুবিকল্পাঙ্গ, অজিতবল, সত্যনাভ, অবিরক্তরাষ্ট্র, বৈশ্বানরগুপ্ত, মধুরবদন, কুসুমোৎপল, উত্তরকুরুরাজ, অঞ্জলিমালাধারী, ধনপতিগুপ্ত, তরুণার্কভানু, অনুরূপগাত্র, রত্নকরণ্ডকেতু, মহাকোশ, বহুলকেশ, পুষ্পমঞ্জরিমণ্ডিত, অনপবিদ্ধকর্ণ, অনাবিদ্ধবর্ণ, সিতাসিতলোচন, অরক্তপ্রবাল, সিংহোরস্ক, অরিষ্টনেমি ও বহুরাজ। নবমভূমিতে আর্যপক্ষের (বুদ্ধদিগের) প্রথম শতক।

তার পর আর্যপক্ষের (বুদ্ধদিগের) দ্বিতীয় (শতকে) ছিলেন—ভূমিদেব, পুণ্ডরীকাক্ষ, সাধুপ্রভ, জ্যোতির্গুপ্ত, বহুপ্রভ, সত্যংবচ, ভবদেবগুপ্ত, সংবৃত্ততেজাঃ, নিরুপঘাত, জানুত্রস্ত, রত্নশয়ন, কুসুমশয়ন, চিত্রশয়ন, দন্তশয়ন, সুপ্রতিষ্ঠিতচরণ, সর্বদেবগুপ্ত, অরজোত্তরীয় (°রজঃ উত্তরীয়?) স্বায়ংভবেন্দ্র, প্রসন্নবর্ণ, ভবকেতু,

केतु· क्षीरपूर्णाम्भः अनन्तबुद्धिः कनकनागराजतेजः बन्धनान्तकरः अनग्रवर्ण-क्षेमगुप्तः जिनकान्तार. विमलः मरीचिजालः अजितसेनराजा कनकराशिः गौरः पद्ममालः राजक्षेत्रगुप्त समपक्षः चातुर्देवः देवगुप्तः पुष्कलाङ्गः द्विजाति-राजः बहुसेनः कुमुदगन्धः शवलाश्वः षड्विषाणपातः सुरभिचन्दनः राजा सहस्रदाता अभयदेवः अरिनिहन्ता विमलशिखरः दुरारोहबुद्धिः यज्ञकोटिगुप्तः रत्नचंक्रमः जालान्तरः परिशुद्धकर्मः कामदेवः गुरुरत्नः (१४१) शतसहस्रमाता शुचिप्ररोह. स्तिमितराजा वृद्धदेव. गुरुजनपूजितः जयन्तदेवः सुजातबुद्धिः समीक्षितार्थः उज्झितपरः देवाभिकः असुरदेवः गन्धर्वगीतः वीणारवघोषः शुद्ध-दन्तः सुदन्त. चारुदन्त. अमृतफलः मार्गोद्योतयिता मणिकुण्डलधरः हेमजाल-प्रभ. नागभोगबाहुः कमलधर. अशोकसत्वः लक्ष्मीपुत्र. सुनिर्मितरूपः ईश्वर-गुप्तः लोकपालराजा सुनिध्यान. अग्रपुरुषः अनिहतवर्णः कुन्दपुष्पगन्धः अंकुशः आर्द्रवल्लिप्रतिरूप· कार्यताविचारः स्वतेजदीप्तः प्रकाशधर्मः आर्यवशकेतुः देव-राजप्रभ. प्रत्यक्षदेव. अहिमानुरागः कुसुमोत्तरीयः अविरस· प्रथमराजा पुण्डरीक-राजा सुभिक्षराज. ।

द्वितीयो आर्यपक्ष. नवमाया भूमौ । स्निग्धपात्रः परमार्थसत्वः अक्लिष्ट-गात्र· धर्मशूरः सुतीर्थ. लोकालोकनिहितमल्लः कुन्दपुष्पगन्ध· निरकुशः अनोतप्त-गात्रः उपाध्यायराजा प्रवराग्रमतिः अनभिभूतयश अनुपच्छिन्नालम्भः देवगुरु·

---

ক্ষীরপূর্ণাম্ভ, অনন্তবুদ্ধি, কনকনাগরাজতেজাঃ, বন্ধনান্তকর, অনগ্রবর্ণ-ক্ষেমগুপ্ত, জিনকান্তার, বিমল, মরীচিজাল, অজিতসেনরাজ, কনকরাশি, গৌর, পদ্মমাল, রাজক্ষেত্রগুপ্ত, সমপক্ষ, চাতুর্দেব, দেবগুপ্ত, পুষ্কলাঙ্গ, দ্বিজাতিরাজ, বহুসেন, কুমুদগন্ধ, শবলাশ্ব, ষড়্‌বিষাণপাত, সুরভিচন্দন, রাজা, সহস্রদাতা, অভয়দেব, অরিনিহন্তা, বিমলশিখর, দুরারোহবুদ্ধি, যজ্ঞকোটিগুপ্ত, রত্নচংক্রম, জালান্তর, পরিশুদ্ধ-কর্মা, কামদেব, গুরুরত্ন, (১৪১) শতসহস্রমাতৃক, শুচিপ্ররোহ, স্তিমিতরাজ, বৃদ্ধদেব, গুরুজনপূজিত, জয়ন্তদেব, সুজাতবুদ্ধি, সমীক্ষিতার্থ, উজ্ঝিতপর, দেবাভি(ভী?)ক, অসুরদেব, গন্ধর্বগীত, বীণারবঘোষ, শুদ্ধদন্ত, সুদন্ত, চারুদন্ত, অমৃতফল, মার্গো-দ্যোতয়িতা, মণিকুণ্ডলধর, হেমজালপ্রভ, নাগভোগবাহু, কমলধর, অশোকসত্ত্ব, লক্ষ্মীপুত্র, সুনির্মিতরূপ, ঈশ্বরগুপ্ত, লোকপালরাজ, সুনিধ্যান, অগ্রপুরুষ, অনিহতবর্ণ, কুন্দপুষ্পগন্ধ, অঙ্কুশ, আর্দ্রবল্লিপ্রতিরূপ, কার্যতাবিচার, স্বতেজোদীপ্ত, প্রকাশধর্মা, আর্যবংশকেতু, দেবরাজপ্রভ, প্রত্যক্ষদেব, অহিভানুরাগ, কুসুমোত্তরীয়, অবিরস, প্রথমরাজ, পুণ্ডরীকরাজ ও সুভিক্ষরাজ।

(তার পর ছিলেন বুদ্ধ) স্নিগ্ধগাত্র, পরমার্থসত্ত্ব, অক্লিষ্টগাত্র, ধর্মশূর, সুতীর্থ, লোকালোকনিহিত মল্ল, কুন্দপুষ্পগন্ধ, নিরঙ্কুশ, অনোতপ্তগাত্র, উপাধ্যায়রাজ, প্রবরাগ্র-মতি, অনভিভূতযশাঃ, অনুপচ্ছিন্নালম্ভঃ, দেবগুরু, রত্নপুষ্প, শুদ্ধসত্ত্ব, বৈদূর্যশিখর,

रत्नपुष्प: शुद्धसत्व: वैडूर्यशिखर: चित्रमाल्य: सुगन्धकाय: अनन्तकोश: समथित: सत्यप्रभ: अदीनगामी सुविक्रान्त: असंभ्रान्तवचन: गुरुदेव: नरदेव: नरवाहन: रत्नहस्त: लोकप्रिय: परिन्दितार्थ: अविशुष्कमूल: अपरितृषित: सर्वशिल्पराज: ग्रहकोश: अनुरक्तराष्ट्र: शिवदत्तमाल: शिखरदत्त: चित्रमाल: महाविमान: अनोतप्तगात्र: चित्रहेमजाल: शान्तरज: संगृहीतपक्ष: अप्रकृष्ट: रक्तचन्दनगन्ध: अचलितसुमन: उपचितहनु ज्वलितयशा रचितमाल: शिरमकुट: तेजगुप्तराजा।

इति श्रीमहावस्तुअवदाने नवमी भूमि: समाप्ता।

(१४२) एवमुक्ते आयुष्मान्महाकाश्यप आयुष्मन्तं महाकात्यायनमुवाच। ये पुनर्भो जिनपुत्र बोधिसत्वा: परिपिण्डितकुशलमूला: कृतकर्माण: नवमां भूमिं समतिक्रम्य दशमां भूमिं परिपूरयित्वा तुषितभवनमुपगम्य मनुजभवमभिकांक्षमाणा: मातु: कुक्षिमवतरन्ति अपुनावर्तमेवमादीनि कृत्वा संकीर्तय परमपुद्गलानामाश्चर्याद्भुतधर्मा असाधारणा प्रत्येकबुद्धादिभि: वशिभूतगणादिभिश्च शैक्ष-

---

চিত্রমাল্য, সুগন্ধকায়, অনন্তকোশ, সমর্মাথত, সত্যপ্রভ, অদীনগামী, সুবিক্রান্ত, অসংভ্রান্তবচন, গুরুদেব, নরদেব, নরবাহন, রত্নহস্ত, লোকপ্রিয়, পরিন্দি(মি?)তার্থ, অবিশুষ্কমূল, অপরিতৃষিত, সর্বশিল্পরাজ, গ্রহকোশ, অনুরক্তরাষ্ট্র, শিবদত্তমাল, শিখরদত্ত, চিত্রমাল, মহাবিমান, অনোতপ্তগাত্র (পূর্বে একবার উক্ত হইয়াছে), চিত্রহেমজাল, শান্তরজাঃ, সংগৃহীতপক্ষ, অপ্রকৃষ্ট, রক্তচন্দনগন্ধ, অচলিতসুমনাঃ, উপচিতহনুঃ, জ্বলিতযশাঃ, রচিতমালঃ, শিরোমকুট, ও তেজোগুপ্তরাজ।

ইতি শ্রীমহাবস্তু-অবদানে নবম ভূমি সমাপ্ত।

## দশম ভূমি

(১৪২) এইরূপ উক্ত হইলে পর, আয়ুষ্মান্ মহাকাশ্যপ আয়ুষ্মান্ মহাকাত্যায়নকে জিজ্ঞাসা করিলেন,—"হে জিনপুত্র! আবার যে-সব বোধিসত্ত্বেরা কুশলমূল পরিপিণ্ডিত বা সমুচিত করিয়া কৃতকার্য হইয়া নবম ভূমি সমতিক্রান্ত করিয়া দশম ভূমির পরিপূরণ বা পূর্ণসম্পাদন করিয়াছেন এবং যাঁহারা তুষিতনামক ভবন প্রাপ্ত হইয়া (তথা হইতে) মনুষ্য-জন্ম আকাঙ্ক্ষা করিয়া অপুনরাবর্তনের জন্য (অর্থাৎ ইহাকেই শেষ জন্ম ধার্য করিয়া) মাতৃকুক্ষিতে অবতীর্ণ হয়েন, বলুন এইরূপ কার্যদ্বারা এই পরম-পুদ্গলদিগের (শ্রেষ্ঠ সত্ত্ব বা জীবগণের) কিরূপ আশ্চর্য ও অদ্ভুত ধর্মসমূহ উদিত হয়—যাহা প্রত্যেকবুদ্ধ প্রভৃতির, বশিভূত গণাদির ও শৈক্ষ (শিক্ষার্থী) ও পৃথগ্জন (অর্থাৎ মূর্খ বা নীচজন) সমূহাদির ধর্মসমূহের সহিত সাধারণ বা সমান নহে, অর্থাৎ তদ্বিলক্ষণ হইয়া থাকে।

पृथग्जनादिभिश्चेति। एवमुक्ते महाकात्यायन आयुष्मन्त महाकाश्यपमुवाच। गर्भावक्रान्तिसपन्नाश्च सम्यक्सवुद्धा भवन्ति। गर्भास्थितिसपन्नाश्च जातिसपन्नाश्च। जनेत्रीसपन्नाश्च भवन्ति सम्यक्सबुद्धा। अभिनिष्क्रमणसपन्नाश्च भवन्ति सम्यक्सवुद्धा वीर्यसपन्नाश्च भवन्ति सम्यक्सवुद्धा। ज्ञानाधिगमनसपन्नाश्च भवन्ति सम्यक्सवुद्धा।

कथ भो धुतधर्मधर गर्भावक्रान्तिसपन्ना सम्यक्सवुद्धा भवन्ति।

तुषितभवना शिरिघनो पुरिमकुशलमूलसचयो वीर
अवलोकयति अतिशयेनोलोकितानि च्यवनकाले ॥१॥
चिन्तयति एव हितकरो चिन्तामर्थावहा नरमरुणा।
अमरवरसपरिवृतो देवगणगुरुर्महापुरुषो ॥२॥
च्यवितु समयो खु दानि मे सप्रति सत्वा महान्धकारगता।
हृतनयना कलुषनयना मा प्राप्य तस्माद्विमुच्यन्ते ॥३॥
(१४३) का दानिशीलसवरे एव नारी रता उपशमे च।
अग्रकुलीना सुवचा त्यागरुचिमार्दववती च ॥४॥

---

এইরূপ জিজ্ঞাসিত হইলে পর মহাকাত্যায়ন আয়ুষ্মান মহাকাশ্যপকে উত্তরে বলিলেন—"সম্যক সংবুদ্ধেরা গর্ভাবক্রান্তি বা গর্ভপ্রবেশ সম্পাদন করিতে জানেন গর্ভে স্থিতিলাভ করিতে জানেন জন্মলাভ করিতে জানেন জনয়িত্রী বা মাতা চিনিয়া লইতে জানেন অভিনিষ্ক্রমণ বা গৃহত্যাগ করিতে জানেন বীর্যলাভ করিতে জানেন ও জ্ঞানাধিপথ বা সম্যগ্‌জ্ঞান লাভ করিতেও জানেন।

'হে নিষ্পাপ ও ধর্মধর! কি প্রকারে সম্যক্‌সংবুদ্ধেরা গর্ভাধানসম্পন্ন হয়েন?"

বীর শ্রীঘন (বুদ্ধ) পূর্বজন্মার্জিত কুশলমূলসমূহের সঞ্চয় করিয়া তুষিতভবন হইতে চ্যবন-কালে (অবতরণ সময়ে) (অন্যকে) অতিশয়িত করিয়া, অবলোকন-স্থানসমূহ অবলোকন করিয়া থাকেন॥ ১॥
দেবতাগণের গুরু হিতকারী (সেই) মহাপুরুষ অমরশ্রেষ্ঠগণদ্বারা পরিবৃত হইয়া, মানুষ ও দেবগণের প্রয়োজনোপযোগী চিন্তা এইরূপ করিয়া থাকেন॥ ২॥

"এখনই আমার চ্যবনের বা অবরোহণের সময় উপস্থিত হইয়াছে সত্ত্বগণ সংপ্রতি হৃতনেত্র ও কলুষনেত্র হইয়া মহান্ধকারে নিমগ্ন হইয়াছে, অতএব আমাকে পাইয়া (তাহারা) বিমুক্তিলাভ করিবে॥ ৩॥

(১৪৩) সম্প্রতি শীল সংবরে অর্থাৎ চরিত্র সংযমে ও উপশমে বা শান্তিতে রতা কোন্ নারী আছেন—যিনি শ্রেষ্ঠ কুলে সঞ্জাতা, যিনি সুবচনশীলা, যিনি ত্যাগ রুচি ও মৃদুতা বহুলা যিনি তেজস্বিনী, যিনি তমঃ রাগ ও দ্বেষ নষ্ট করিতে পারিয়াছেন যিনি রূপ ও গুণের পারমী বা পূর্ণতা (পরম কোটি) প্রাপ্ত হইয়াছেন,

तेजस्विनी च····का नु खलु हततमरागदोषा च।
रूपगुणपारमिगता श्रहीनवृत्ता विपुलपुण्या ।।५ ।।
का मा समर्था धारयितु दश मासा का च प्रत्यरहसौख्या।
भवे मम का नु जननी कुक्षिमहमुपैमि कस्याद्य ।।६ ।।
पश्यति विलोकयन्तो राज्ञो शुद्धोदनस्य श्रोरोधे।
नारीममरवधुनिभा विद्युल्लतानिभा श्रथ माया ।।७ ।।
सो ता निशाम्य जननीमामन्त्रयति श्रमरान् च्यविष्यामि।
श्रन्तिममुपेत्य वास गर्भे सुरमानुपहितार्थं ।।८ ।।
त श्रवच देवसघो कृताजलिपुटो वराभरणधारी।
ऋध्यतु उत्तमपुद्गल प्रणिधि तव श्रहीनगुणपुण्या ।।९ ।।
वयमपि लोकहिता वहु मनोरमा श्रोशिरित्वा कामरति।
पूजार्थमनिन्दितस्य मनुष्यलोके वसिष्यामो ।।१० ।।
कि चापि विप्रयोग त्वया न इच्छाम भूतसघगुरु।
श्रपि तु श्ररविन्दनयना भविष्यसि गती नरमरूणा ।।११ ।।
(१४४) एव खलु भो धुतधर्मधर सम्यक्सबुद्धा गर्भावक्रान्तिसपन्नाश्च भवन्ति।

---

এবং যিনি হীনবৃত্ত নহেন ও যিনি বিপুল পুণ্যের অধিকারিণী। কোন্ (রমণী) আমাকে দশ মাস (গর্ভে) ধারণ করিতে সমর্থা এবং যিনি প্রত্যেক প্রকারের যোগ্য সুখের ভোগকারিণী, যিনি আমার নিশ্চয়ই জননী হইতে পারেন এবং আজই আমি যাঁহার কুক্ষিতে প্রবেশ করিতে পারিব ॥ ৪-৬ ॥

অনন্তর তিনি বিলোকন করিয়া, রাজা শুদ্ধোদনের অবরোধে (বা অন্তঃপুরে), দেববধূতুল্যা ও বিদ্যুতের রেখাসদৃশী নারী মায়াকে দেখিতে পাইলেন ॥ ৭ ॥

তিনি তাঁহাকে (মায়াকে) জননীরূপে দেখিয়া দেবগণকে ডাকিয়া বলিলেন—'দেব ও মানুষগণের হিতার্থ আমি (এই নারীর) গর্ভে অন্তিম (শেষবারের মত) বাস করিবার জন্য চ্যবন বা অবতরণ প্রাপ্ত হইতেছি ॥ ৮ ॥

শ্রেষ্ঠ আভরণধারী দেবসংঘ কৃতাঞ্জলিপুটে তাঁহাকে বলিলেন—"হে উত্তম পুদ্গল (সত্ত্ব বা জীব), তোমার গুণবহুল পুণ্যসমন্বিত সংকল্প সিদ্ধ হউক ॥ ৯ ॥ "লোকহিতরতা হইয়া আমরাও কামাদ্ভূতে বহুবিধ মনোরম রতি বা অভিলাষ শীর্ণ বা ছিন্ন করিয়া, অনিন্দিত (তোমার) পূজার জন্য মনুষ্যলোকে বাস করিব' ॥ ১০ ॥

'হে ভূতসংঘের (প্রাণিবর্গের) গুরু! তোমা হইতে বিপ্রয়োগ বা বিরহ আমরা ইচ্ছা করি না। হে অরবিন্দনয়ন বরং তুমি নর ও মনুষ্যগণের গতি বা শ্রেষ্ঠ আশ্রয় হইবে" ॥ ১১ ॥

(১৪৪) হে নিষ্পাপ ও ধর্মধর! এইরূপে সম্যক্সংবুদ্ধগণ (মাতৃ) গর্ভপ্রবেশ সম্পন্ন হইয়া থাকেন। হে নিষ্পাপ ও ধর্মধর! মাতার কুক্ষিগত হইয়া

कथ च भो धुतधर्मधर सम्यक्सम्बुद्धा गर्भस्थितिसपन्ना भवन्ति। बोधिसत्वा खलु भो धुतधर्मधर मातु कुक्षिगता मातुर्योनि निश्राय तिष्ठन्ति। मातु पृष्ठ निश्राय तिष्ठन्ति। मातुरुदर निश्राय तिष्ठन्ति। मातु पार्श्व निश्राय तिष्ठन्ति। विष्टम्भितया भो धुतधर्मधर कुसूत्र प्रवाडवैडुर्यमणिमुपालम्व्य न क्वचिदुपलभ्यते प्रदेशास्तु अस्ति सर्वशस्तथा बोधिसत्वा मातु कुक्षौ न तिष्ठन्ति तिष्ठन्ति च। बोधिसत्व पुन खलु भो धुतधर्मधर मातु कुक्षिगत देवसघा उपसन्रम्य पृच्छन्ति प्रह्वा कृत कृताजलिपुटा सुमुहूर्त सुदिवस प्रीतमनस। ता च देवसघान्तया पृच्छमाना बोधिसत्वा प्रत्यभिनन्दन्ति दक्षिणक रमुत्क्षिप्य मातर च न वाधन्ति। न खो पुनर्भो धुतधर्मधर बोधिसत्वा मातु कुक्षिगता उत्कुटकेन पार्श्वेन वा यथा कथचिद्वा स्थिता भवन्ति। अथ खलु भो धुतधर्मधर बोधिसत्वा पर्यङ्कमाभुजित्वा निषण्णा भवन्ति मातर च न वाधन्ति। बोधिसत्वा खो पुनर्भो धुतधर्मधर मातु कुक्षिगता व सन्तो भववादिकथा कथयन्ति कुशलमूलत इति।

बोधिसत्वस्य खलु पुनर्भो धुतधर्मधर मातु कुक्षिगतस्य पूजार्थं सततसमित दिव्यानि तूर्याणि वाद्यन्ति न कदाचिद्दिवा वा रात्रौ वा तिष्ठन्ति। बोधिसत्व

---

বোধিসত্ত্বগণ মাতার যোনির নিকটে থাকেন, মাতার পৃষ্ঠের দিকে থাকেন, মাতার উদরের নিকট থাকেন, (কিংবা) মাতার পার্শ্ব অবলম্বন করিয়া থাকেন। হে নিষ্পাপ ও ধর্মধর। যেমন কোন সুন্দর সূত্র (হারস্থিত) প্রবাল ও বৈদূর্যমণিকে বন্ধনবদ্ধ রাখিয়া (নিজে) আশ্রয়রূপে থাকিয়া কোন স্থানে উপলব্ধ (দৃষ্ট) হয় না, অথচ ইহার প্রদেশ বা স্থিতি সর্বতোভাবে (হারে) অবস্থিত আছে তেমন বোধিসত্ত্বগণও মাতৃকুক্ষিতে (সূত্রের মত থাকিয়াও) থাকিয়াও যেন থাকেন না। আবার কিন্তু হে নিষ্পাপ ও ধর্মধর। মাতার কুক্ষিগত বোধিসত্ত্বের নিকট অগ্রসর হইয়া দেবসংঘ বিনীতভাবে কৃতাঞ্জলিপুটে আনন্দিত চিত্তে (তাঁহাকে তাঁহার জন্মবিষয়ে) সুদিন ও সুমুহূর্তের কথা জিজ্ঞাসা করেন। সেইভাবে জিজ্ঞাসাকারী সেই দেবসংঘগুলিকে বোধিসত্ত্বেরা দক্ষিণ কর উত্থাপিত করিয়া প্রত্যভিনন্দন করেন কিন্তু (তাঁহারা তদ্দ্বারা) মাতার কোন কষ্ট উৎপাদন করেন না। হে নিষ্পাপ ও ধর্মধর। মাতার কুক্ষিগত হইয়া বোধিসত্ত্বেরা উৎকুটক (আসনরচনা করিয়া উপবেশন) দ্বারা পার্শ্বাবস্থান দ্বারা অথবা যে-কোন ভাবে অবস্থিত রহেন না। হে নিষ্পাপ ধর্মধর। যদি (মাতৃকুক্ষিতে) বোধিসত্ত্বগণ পর্যঙ্কবন্ধন করিয়া উপবিষ্ট হয়েন (তাহা হইলেও তদ্দ্বারা তাঁহারা) মাতার কোন কষ্ট উৎপাদন করেন না। আবার হে নিষ্পাপ ধর্মধর। বোধিসত্ত্বেরা মাতার কুক্ষিগত হইয়া কুশল মূলের বলে (নিজেদের) 'ভবাভবকথা' অর্থাৎ নানারূপ জন্মের কথা বর্ণনা করিতে পারেন।

আবার হে নিষ্পাপ ও ধর্মধর। মাতার কুক্ষিগত বোধিসত্ত্বের পূজার্থ সদা সর্বদা দিব্য তূর্যসমূহ বাদিত হইতে থাকে এবং (সেই বাদ্য) দিনে বা রাত্রিতে কখনও

च भो (१४५) धुतधर्मधर मातुः कुक्षिगतं पूजार्थं अप्सरशतसहस्राणि सन्दर्शयन्ति दिव्यं पुष्पवर्षं दिव्यं चूर्णवर्षं नोपरमन्ते कदाचित्। मातुः कुक्षिमादौ कृत्वा बोधिसत्वानां यावत्परिनिर्वृता दशबला च दिव्या च अगुरुधूपा नोपरमन्ति। न खलु भो धुतधर्मधर बोधिसत्वा मातापितृनिर्वृत्ता भवन्ति। अथ खलु स्वगुण-निर्वृत्ता उपपादुका भवन्ति। तत्रेदमुच्यते।

अथ सा कमलदलनयन अनुबद्धा गन्धर्ववधूभि श्यामा।
सहितं पि तं सुमधुरं शुद्धोदनमब्रवीत् माया ॥१॥
एषा समादियामि प्राणेहि अहिंसं ब्रह्मचर्यं च।
विरमामि चाप्यदिन्ना मद्यादनिबद्धवचनाच्च ॥२॥
परुषवचनाच्च नरवर प्रतिविरमामि तथैवं पैशुन्या।
अनृतवचनाच्च नरपति विरमामि अयं मम छन्दो ॥३॥
परकामेषु च ईर्ष्या न संजनेष्यं नापि अभिद्रोहं।
भूतेषु मैत्रचित्ता मिथ्यादृष्टिं च विजहामि ॥४॥

---

থামে না। হে নিষ্পাপ ও ধর্মধব! (১৪৫) মাতাব কুক্ষিগত বোধিসত্ত্বের পূজার্থ শতসহস্র অপ্সরা দিব্য পুষ্পবর্ষণ ও দিব্য চূর্ণবর্ষণ প্রদর্শন (উৎপাদন) করে এবং (তাঁহাবা এই কার্য হইতে) কখনও বিবত হয় না। মাতার কুক্ষি আশ্রয় করিয়া অবধি বোধিসত্ত্বগণ যে-পর্যন্ত না 'দশবল'-রূপে পরিনির্বাণ প্রাপ্ত হয়েন, সে-পর্যন্ত দিব্য অগুরুধূপ উপরম বা বিরাম প্রাপ্ত হয় না। হে নিষ্পাপ ও ধর্মধর! বোধিসত্ত্বগণ মাতা পিতা হইতে নির্বৃত্তি (উৎপত্তি বা জন্ম) লাভ করেন না, বরং তাঁহাবা নিজ নিজ গুণবশতঃ উপপত্তি বা জন্ম পরিগ্রহ কবিয়া থাকেন। সে-সম্বন্ধে ইহা উক্ত হয় :—

অনন্তর সেই কমল-দল-নেত্রা শ্যামা (সুলক্ষণযুক্তা) মায়া বহু গন্ধর্বদ্বারা ('গন্ধর্ব-বধূগণ দ্বারা'—এইরূপ পাঠও ধরা যায়) পরিবেষ্টিত হইয়া শুদ্ধোদনকে সুমধুর ভাষায় অনুরূপভাবে বলিতে লাগিলেন :—॥ ১॥

এই আমি প্রাণিগণের প্রতি অহিংসা ও (নিজের) ব্রহ্মচর্য গ্রহণ বা অবলম্বন করিব, এবং অদত্ত-বস্তুগ্রহণ, মদ্যপান ও অসংলগ্ন বচন হইতে বিবত হইব॥ ২॥

হে নরবর! পরুষ বা কর্কশ বচন হইতে এবং সেইরূপ পৈশুন্য বা পরিবাদ বচন হইতে আমি বিরত হইব; এবং হে নরপতে! আমি অনৃত বা মৃষাবাদ হইতেও বিরত হইব—ইহাই আমার ছন্দ বা অভিলাষ॥ ৩॥

পরের কামবস্তুতে আমি ঈর্ষ্যা পোষণ করিব না এবং তাহাদের প্রতি অভিদ্রোহ বা ক্ষতি (অনিষ্ট) করিব না; এবং সর্বভূতে মৈত্রীপূর্ণ চিত্ত লইয়া মিথ্যাদৃষ্টি বা বিধর্ম-দর্শন পরিত্যাগ করিব॥ ৪॥

एकादशप्रकार शील सेवाम्यहं पृथिविपाल ।
रजनीमिमामनूनामेव मे जायते छन्दो ।।५ ।।
अपि च खलु भूमिपाला कामवितर्को मा मा प्रतिकाङ्क्षि ।
प्रेक्षस्व मा ति अधर्मो भवेय मयि ब्रह्मचारिणिये ।।६ ।।
सकल्प प्रपूरेय्यन्ति पार्थिवो भारियामिदमवोचन् ।
(१४६) अभिरम भवनवरगता अहं च राज्य च ते वश्य ।।७ ।।
सा स्त्रीसहस्रमग्रच अनुरक्त गृह्य त विमानवर ।
अभिरुह्य सन्निषीदे मनापपरिपूर्णपरिवारा ।।८ ।।
सा कञ्चिदेव काल तस्मि हिमपाण्डुपुण्डरीकनिभे ।
शयने प्रशमदमरता तुष्णीभावेन क्षेपयते ।।६ ।।
अथ कौतूहलमनो सजनिया बहुदेवकन्या वरमाल्यधरा ।
जिनमातु उपगता द्रष्टुमना प्रासादसुन्दराग्रेण स्थिता ।।१० ।।
उपसंक्रमित्व शयनोपगता माया निशाम्य वरविद्युनिभा ।
प्रीतिसुख विपुल सजनिया अथ सप्रवर्षि दिविज कुसुम ।।११ ।।

---

হে পার্থিবীপাল! আমি একাদশপ্রকার শীলের সেবা বা আশ্রয়গ্রহণ করিব। গত সমগ্র রাত্রি ব্যাপিয়া আমার (মনে) এইরূপ ছন্দ বা অভিলাষ উৎপন্ন হইয়াছে॥ ৫॥

হে ভূমিপাল! আমার প্রতি তুমি আর এখন কামবিতর্ক আকাঙ্খা বা ইচ্ছা করিও না। দেখিও তুমি ব্রহ্মচারিণী আমার প্রতি অধর্মভাবাপন্ন হইও না॥ ৬॥

'আমি তোমার সংকল্প প্রপূরিত করিব' রাজা ভার্যাকে এই কথা বলিলেন। (১৪৬) এই শ্রেষ্ঠ ভবনে অবস্থিত হইয়া তুমি সুখ অনুভব কর। আমি ও আমার রাজ্য তোমার বশংগত থাকিব ও থাকিবে॥ ৭॥

মনাপ বা মনোহর সমগ্র পরিজন পরিবৃত হইয়া, তিনি (রাজ্ঞী) অগ্রা বা শ্রেষ্ঠ ও অনুরক্ত স্ত্রীসহস্র সঙ্গে করিয়া সেই বিমানবর বা শ্রেষ্ঠ প্রাসাদে আরোহণ করিয়া, (সেখানে) উপবেশন করিলেন॥ ৮॥

তিনি (মায়া) সেই হিমবৎ শ্বেতবর্ণধারী পুণ্ডরীক(শ্বেতপদ্ম) সদৃশ শয্যায় প্রশান্তি ও দম বিষয়ে রত থাকিয়া নিঃশব্দে কিছু কাল কাটাইলেন॥ ৯॥

অনন্তর মনে কৌতূহল উৎপাদন করিয়া, অনেক দেবকন্যা শ্রেষ্ঠমাল্য ধারণপূর্বক জিনের মাতাকে দেখিবার জন্য মন করিয়া সেখানে উপস্থিত হইয়া (রাজ-) প্রাসাদের সুন্দর অগ্রভাগে অবস্থান করিলেন॥ ১০॥

(তাঁহারা) শয়নে উপগতা শ্রেষ্ঠ বিদ্যুত্তুল্যবর্ণা মায়াদেবীর নিকট অগ্রসর হইয়া (তাঁহাকে) দেখিয়া বিপুল প্রীতিসুখ উপভোগ করিলেন। (তখন) আকাশ হইতে পুষ্পবর্ষণ হইতে লাগিল॥ ১১॥

মানুষদেহস্থিত হইলেও ঈদৃশ সুনির্মিত ও আশ্চর্যময় রূপ (দেখিয়া) কিছু-

मानुष्यक पि किल ईदृशक रूप सुजातमिदमाश्चर्य ।
कच्चित्काल स्थिहिय अन्तरतो नाय समा मरुवधूहि भवे ।।१२ ।।
लीलाँ निशामयथ हे सखिका प्रमदाये यादृशी यथोपयिका ।
शयने विरोचति मन हरति विभ्राजते कनकरीतिरिव सा ।।१३ ।।
इय त धरेष्यति महापुरुष अत्यन्तदानदमशीलरत ।
(१४७) सर्वाश्रवान्तकरण विरज किं हायते तव नरेन्द्रवधू ।।१४ ।।
चापोदरे करतलप्रतिमे वररोमराजिनि चित्रस्तवने ।
इह वासमभ्युपगतो वरदो अविम्रक्षितो अशुचिना भगवा ।।१५ ।।
अनुरूपा त्व च प्रमदा प्रवरा माता स चैव पुरुषप्रवरो ।
पुत्रो भवान्तकरणो भगवा किं हायते तव नरेन्द्रवधू इति ।।१६ ।।

यस्या खलु भो धुतधर्मधर जातीया बोधिसत्वमातरो चरमभविक बोधिसत्व धारयन्ति तस्या जातौ प्रमदावराणा परिशुद्ध परिपूर्णमखण्ड ब्रह्मचर्य भवति । मनसापि तासा प्रमदोत्तमाना रागो नोत्पद्यते सर्वपुरुषेषु भर्तारमादौ कृत्वा ।

---

কাল অবস্থান করিয়া তাঁহারা অন্তরে (ভাবিলেন)—(রূপে) তিনি দেববধূদিগের সমান নহেন অর্থাৎ দেববধূদিগকেও তিনি রূপদ্বারা অতিক্রম করিয়াছেন॥ ১২॥

'হে সখীগণ! এই প্রমদার যাদৃশী লীলা (সৌন্দর্য), তাহা দর্শন কর। (এই লীলাযুক্ত হইয়া তিনি) শয্যার উপর ঔজ্জ্বল্য প্রকাশ করিতেছেন, (মানুষের মন হরণ করিতেছেন এবং কনকের প্রবাহের ন্যায় শোভিত রহিয়াছেন। ('রীতি'-স্থানে 'গিরি' পাঠ গৃহীত হইলে 'কনকগিরির ন্যায় শোভমানা' এইরূপ ব্যাখ্যা হইতে পারে)'॥ ১৩॥

তিনি (মায়া) সেই প্রসিদ্ধ মহাপুরুষকে (গর্ভে) ধারণ করিবেন, যিনি দান, দম ও শীলাচরণে সর্বদা রত এবং (১৪৭) যিনি বিরজস্ক বা পাপশূন্য হইয়া সর্বপ্রকার আস্রব (আস্রব=মনোবিকার)-সমূহের অন্তকারী হইবেন। হে নরেন্দ্রবধূ! তোমার কি আর কম হইতে পারে অর্থাৎ তোমার অভাব কিছুই নাই॥ ১৪॥

যাহা করতলসদৃশ মৃদু, শ্রেষ্ঠ, রোমরাজিসমন্বিত ও বিচিত্র স্তুতিযোগ্য চাপবৎ (তোমার) সেই এই উদরে, বরদানকারী (সর্ব) অশুচিদ্বারা অসংস্পৃষ্ট ভগবান্ (বোধিসত্ত্ব) বাস রচনা করিয়াছেন॥ ১৫॥

প্রমদা তুমিও একটি অনুরূপ শ্রেষ্ঠ মাতা, এবং সেই পুরুষপ্রবর ভবান্তকারী অর্থাৎ পুনর্জন্মের উচ্ছেদকারী ভগবানও (তোমার) পুত্র। হে নরেন্দ্রবধূ তোমার কোন বস্তুর অভাব?॥ ১৬॥

হে নিষ্পাপ ও ধর্মধর! যে জাতি বা বংশপরিগ্রহে বোধিসত্ত্বের মাতারা চরম-জন্ম প্রাপ্ত বোধিসত্ত্বকে (গর্ভে) ধারণ করেন, সেই বংশে (সেই) শ্রেষ্ঠ প্রমদাগণের ব্রহ্মচর্য পরিশুদ্ধ, পরিপূর্ণ ও অখণ্ডিত থাকে। সেই উত্তম প্রমদাদিগের মনে কোন

बोधिसत्वे च भो धुतधर्मधर मातु कुक्षिगते बोधिसत्वमाता दिव्यवस्त्रसवृत-शरीरा च भवति दिव्याभरणधारिणी च सुस्नातोच्छादनपरिमर्दनपरिषेक च अप्सरोगणा बोधिसत्वमातु प्रतिजागरन्ति। बोधिसत्वे मातु कुक्षिगते बोधिसत्वमातु देवकन्याशतसहस्रेहि सार्धं हास्य भवति। तथा प्रसुप्ता च बोधिसत्वमातर देवकन्या मन्दारवपुष्पदामै. परिवीजयन्ति अग्रयौवनमण्डप्राप्ता। यदा च तस्या प्रमदोत्तमाया बोधिसत्व कुक्षिमवतरति न बोधिसत्वमाता कानिचिद् खान्यनुभवति यथान्या प्रमदा। तुषितभवनमादौ कृत्वा सर्वेषा बोधिसत्वाना पच नीवरणानि (१४८) विष्कम्भितानि भवन्ति अप्राप्ते धर्मराज्ये। परिपूर्णेहि च दशहि मासेहि सर्वे बोधिसत्वा मातु कुक्षौ प्रादुर्भवन्ति दक्षिणेन पाश्वेन न च त पाश्व भिद्यते। न चात्र किंचिद्विलम्ब भवति जात इत्येव भवति। तत्रेदमुच्यते।

अथ प्रतिपूर्णे दशमे मासे माता प्रभूतपुण्यस्य।
शुद्धोदन उपगम्य इदमब्रवीत् दृष्टसकल्पा ॥१॥

---

পুরুষদিগেব প্রতি বাগ বা মনোবিকাব উৎপন্ন হয না, তাঁহাদেব ভর্তাদিগেরও প্রতি নহে (অর্থাৎ ভর্তাসহ অন্য কাহারও প্রতি নহে)। হে নিষ্পাপ ও ধর্মধর! বোধিসত্ত্ব মাতৃকুক্ষিগত হইলে পর, বোধিসত্ত্বের মাতা দিব্যবস্ত্রদ্বারা আচ্ছাদিতদেহা ও দিব্যালঙ্কারধারিণী হইয়া থাকেন এবং অপ্সরঃসমূহ (তাঁহার) স্নান, আচ্ছাদন (বস্ত্রদ্বারা আবরণ) (গাত্র) পরিমর্দন ও পরিষেক (জল বা গন্ধচূর্ণাদির সিঞ্চন) উত্তমরূপে সম্পাদন করিয়া থাকেন। বোধিসত্ত্ব মাতার কুক্ষিগত হইলে, শতসহস্র দেবকন্যার সঙ্গে বোধিসত্ত্বের মাতার হাস্য ঘটিয়া থাকে। সেইরূপ বোধিসত্ত্বমাতা প্রসুপ্ত হইলে, শ্রেষ্ঠ যৌবনালঙ্কারপ্রাপ্ত দেবকন্যারা মন্দারপুষ্পরচিত ব্যজনদ্বারা তাঁহাকে পরিব্যজন করেন। বোধিসত্ত্ব যখন সেই উত্তম প্রমদার কুক্ষিতে অবতীর্ণ হয়েন, তখন বোধিসত্ত্বের মাতা অন্য প্রমদার মত কোনও দুঃখ অনুভব করেন না। তুষিতভবনে বিচরণ আরম্ভ করিয়া অবধি, (সর্বত্রই) সব বোধিসত্ত্বদিগের পাঁচ প্রকার নিবরণ বা নিবারণ (অর্থাৎ কামচ্ছন্দাদি বাধা বিঘ্ন) (১৪৮) বিষ্কম্ভিত বা দূরীকৃত হইয়া থাকে, যতক্ষণ না তিনি ধর্মরাজ্য প্রাপ্ত হয়েন। আবার দশ মাস পরিপূর্ণ হইলেই সব বোধিসত্ত্বেরা মাতার কুক্ষি হইতে দক্ষিণ পার্শ্ব দিয়া প্রাদুর্ভূত বা নিষ্ক্রান্ত হয়েন, (কিন্তু) সেই পার্শ্বেরই ভেদ হয় না। এবং এই (জন্ম) সম্বন্ধে একটুও বিলম্ব হয় না—(বলা মাত্রই) 'তিনি জাত হইয়াছেন এরূপভাবে (জন্ম) ঘটে। এই বিষয়ে এই কথা উক্ত হইয়া থাকে —

অনন্তর দশম মাস পরিপূর্ণ হইলে পর সেই প্রভূতপুণ্যশালী (বোধিসত্ত্বের) মাতা শুদ্ধোদনের নিকট উপস্থিত হইয়া তাঁহাকে নিজের সংকল্প ধারণ করিয়া এইরূপে বলিলেন—॥১॥

उद्यानगमनबुद्धी उत्पन्ना मे नराधिपा शीघ्रं।
सज्जेहि वाहनं मे यथोचितां चैवमारक्षां ॥२॥
एतं श्रुत्वा वचनं राजा शुद्धोदनो सुप्रीतमनो।
आलपति साभिलापं परिवारवरं पृथिविपालो ॥३॥
शीघ्रं गजतुरगवती सेनां पदातिसमाकुलां विपुलां।
प्रासशरशक्तिचित्रां सज्जिय प्रतिवेदयध्वं मम ॥४॥
चतुघोटान तथ अश्वरथान दशशतसहस्रा युज्यन्तु।
प्रवरा काञ्चनघटारवाणि मधुरानुनादानि ॥५॥
अञ्जनघनसदृशानां नागानां वर्मधारिणा शीघ्रं।
प्रतिधेयथ अधिमात्रा सज्जानि दशशतसहस्राणि ॥६॥
आयुक्तवर्मकवचा शूरा सज्जीभवन्तु अनिवर्त्या।
सज्जीभवन्तु चपलं विंशत्साहस्रियो तेषां ॥७॥
(१४९) विपुल सकिंकिणिरणितं सहेमजालं उडारअश्वरथ।
वरमाल्यवस्त्रधारिणो प्रमदा धारेन्तु देवीये ॥८॥
लुम्बिनिवनं च शीघ्रं व्यपगततृणरेणुपत्रसकार।
सुशोधितं मनोज्ञं कुरुत देवीये देवभुवनं वा ॥९॥

---

হে নরাধিপ! উদ্যানগমনে আমার বুদ্ধি বা মতি উৎপন্ন হইয়াছে; শীঘ্র আমার বাহন সজ্জিত করাও এবং তৎসঙ্গে যথোচিত আরক্ষা বা রক্ষাব্যবস্থাও (করাও)॥ ২॥

এই বাক্য শুনিয়া পৃথিবীর পালক রাজা শুদ্ধোদন মনে মনে সুপ্রীত হইয়া নিজের শ্রেষ্ঠ পরিজনবর্গকে অভিলাষপূর্ণ হৃদয়ে বলিলেন—

“শীঘ্র তোমরা হস্তী ও অশ্বসমন্বিত এবং পদাতি-সমাকুল বিপুল সেনা প্রাস, শর ও শক্তি-নামক অস্ত্রশস্ত্রদ্বারা যুক্ত করিয়া সজ্জিত কর এবং তাহা করা হইলে আমাকে সংবাদ জানাও॥ ৩-৪॥

চারিঘোটকচালিত দশশত-সহস্র শ্রেষ্ঠ অশ্বরথ যোজিত করাও, যাহাতে কাঞ্চন-ঘণ্টাসমূহ মধুর নাদে শব্দায়মান থাকিবে॥ ৫॥

অঞ্জনবৎ কৃষ্ণবর্ণ মেঘের ন্যায় প্রতীয়মান বর্মধারী দশশত-সহস্র হস্তী অতিমাত্রায় সজ্জিত করিয়া বস্ত্রাবৃত করাও॥ ৬॥

(সংগ্রামে) অনিবর্তনশীল শূরেরা বর্ম ও কবচসমন্বিত হইয়া সজ্জিত হউক। শীঘ্র শীঘ্র বিংশতি সহস্র এইপ্রকার শূরেরা সজ্জিত হউক॥ ৭॥

(১৪৯) শ্রেষ্ঠ মাল্য ও বস্ত্রধারিণী প্রমদাগণ একখানি বিপুলকায়, প্রশস্ত অশ্বরথ সুবর্ণজালবেষ্টিত ও কিংকিণী-রণন-মুখর করিয়া দেবী (মায়ার) নিকট আনুক॥ ৮॥

দেবীর জন্য (তোমরা) দেবভুবনসদৃশ লুম্বিনিবনটিকে ইহার তৃণ, রেণু, পত্র ও

एकैक च द्रुमवर दुकूलोपट्टोर्णकोशिकारेहि ।
कल्पयथ कल्पवृक्षा यथा दिवि देवप्रवरस्य ॥१०॥
साधूति प्रतिश्रुत्वा तस्य वचनेन नरेन्द्रगर्भस्य ।
नचिरेण यथाज्ञप्त कृतमिति प्रतिवेदित राज्ञ ॥११॥
सा सलीलचारुवदना माता मारबलसप्रमथनस्य ।
अभिरुहि सपरिवारा तानि मनोज्ञानि यानानि ॥१२॥
सा विविधाभरणवती पादीघरथौघसकुला' ' ' ' ।
शोभति सुसप्रयाता सेना मनुजप्रधानस्य ॥१३॥
अवगाह्य तद्वनवर माया सखिसवृता जिनजनेत्री ।
विचरति चित्ररथे इव अमरवरवधू रतिविधिज्ञा ॥१४॥
सा क्रीडार्थमुपगता प्लाक्षा शाखा भुजेभिरवलम्ब्य ।
प्रतिजृम्भिता सलील तस्य यशवतो जननकाले ॥१५।
अथ विंश सहस्राणि अप्रतिमानि तदाप्सरवराणा ।
दशनखकृताजलिपुटा मायामभिनदिय भणन्ति ॥१६॥

---

সংকার (আবর্জনা) দূর করিয়া সুশোধিত ও মনোজ্ঞ কর॥ ৯॥

স্বর্গে দেবশ্রেষ্ঠ ইন্দ্রের কল্পবৃক্ষসদৃশ করিয়া তোমরা (সেই বনের) প্রত্যেক দ্রুমবরকে দুকূল, পট্টোর্ণ ও কৌশেয়বস্ত্রদ্বারা সাজাও"॥ ১০॥

সেই নরেন্দ্রগর্ভের (মৌলিক নরপতির?) বচনানুসারে 'বেশ তাহাই হউক' এইরূপ প্রতিশ্রুতি দিয়া (তাহারা) বিনা বিলম্বে রাজার আজ্ঞা পরিপালন করিল এবং রাজাকে তাহা জানাইল॥ ১১॥

মারবল ধ্বংসকারী (বোধিসত্ত্বের) লীলাময় ও চারুবদনসমন্বিতা মাতা পরিজনসহিত সেই মনোজ্ঞ যানসমূহে আরোহণ করিলেন॥ ১২॥

মনুষ্যশ্রেষ্ঠ (রাজার) সেই পদাতিক ও রথসমূহদ্বারা সঙ্কুল সেনা বিবিধ আভরণে ভূষিত হইয়া উত্তমভাবে প্রযান সময়ে শোভা পাইতে লাগিল॥ ১৩॥

সখীগণদ্বারা পরিবেষ্টিত হইয়া জিনজননীশ্রী (মাতা) মায়া সেই শ্রেষ্ঠবনে (লুম্বিনিবনে) প্রবেশ করিয়া কোন দেববধূর ন্যায় আনন্দবিধিজ্ঞা হইয়া চিত্ররথে বিচরণ করিতে লাগিলেন॥ ১৪॥

তিনি (মাতা) এক প্লক্ষ বৃক্ষের শাখার নিকট ক্রীডার্থ উপগত হইয়া দুই ভুজদ্বারা শাখাটিকে অবলম্বন করিয়া, সেই যশোবান্ (বোধিসত্ত্বের) জননকালে লীলাসহকারে জৃম্ভন ক্রিয়াসম্পাদন করিলেন (অথবা, নিজ দেহটিকে স্ফীত করিলেন)॥১৫॥

অনন্তর অপ্রতিম বিংশতি সহস্র অপ্সরারা দশনখদ্বারা অঞ্জলিপুট রচনা করিয়া মায়াকে অভিনন্দন করিয়া বলিতে লাগিল —॥ ১৬॥

(१५०) अद्य जराजातिमथनं जनयिष्यसि अमरगर्भसुकुमारं
देवी दिवि भुवि महितं हितं हितकरं नरमरूणां ।।१७ ।।
मा खु जनयी विषादं करिकर्म वयं तवं करिष्यामः ।
यत्कर्तव्यमुदीरय दृश्यतु कृतमेव मा चिन्ता ।।१८ ।।
मातरमबाधमानो. प्रादुर्भूतो मनापो मायाये ।
दक्षिणपार्श्वेन मुनिः सुसंप्रजानो परमवादी ।।१९ ।।
अथ विविधरतननिचया नगरनगरा अनेकसहस्राणि ।
प्रज्वलि प्रभा च विमला प्रादुर्भूते नरवरेन्द्रे ति ।।२० ।।

न खलु भो धुतधर्मधर सो अस्ति सत्वो सत्वनिकाये यो चरमां जातिं समनन्तर-जातं बोधिसत्वं समर्थो व्याकर्तुं अन्यत्र शुद्धावासेभ्यो देवेभ्यः। तत्रेदमुच्यते ।

अंशुकसुवेष्टितशिरा अष्ट सहस्रा महेश्वरवराणां ।
ब्राह्मणवेषधराणां अभिगच्छि पुरं कपिलवस्तु ।।१ ।।
ते राजकुलद्वारे वरवसनधरा वराभरणधारी ।
उपगम्य मुदितमनसा प्रतिहारमुवाच सत्ववरा ।।२ ।।

---

(১৫০) "হে দেবি! তুমি অদ্য জরা ও জন্মের মথনকারী (ধ্বংসকারী), দেবতার গর্ভস্থ শিশুর ন্যায় সুকুমার, স্বর্গে ও ভূলোকে পূজিত, নর ও দেবগণের হিতকারী মিত্রকে প্রসব করিবে॥ ১৭॥

"মনে কোনরূপ বিষাদভাব উৎপাদন করিও না—আমরা তোমার পরিকর্ম বা সেবাকার্য সম্পাদন করিব। যাহা করণীয় তাহা বল, তৎক্ষণাৎ তাহা কৃত হইবে দেখিবে; কোন চিন্তা করিও না"॥ ১৮॥

মাতাকে কোনরূপ বাধা বা কষ্ট না দিয়া, মায়ার দক্ষিণ পার্শ্ব হইতে উৎকৃষ্ট সংপ্রাজ্ঞ ও পরধর্মবাদী মনাপ বা মনোহর মুনি প্রাদুর্ভূত হইলেন॥ ১৯॥

অনন্তর নরবররাজ (বোধিসত্ত্ব) প্রাদুর্ভূত হইলে পর, বিবিধ-রত্ন-বহুল সহস্র সহস্র নগর হইতে (কেহ কেহ 'নগর-নিগমা' পাঠ করেন—'নগর ও নিগম হইতে'—এইরূপ ব্যাখ্যা হইবে) বিমল প্রভা প্রজ্বলিত হইয়া উঠিল॥ ২০॥

হে নিষ্পাপ ও ধর্মধর! সত্ত্বগণমধ্যে শুদ্ধাবাস দেবগণ ব্যতীত এমন কোন সত্ত্ব নাই যে চরম-জন্ম-প্রাপ্ত বোধিসত্ত্বসম্বন্ধে কোন ব্যাকরণ বা ঘোষণা করিতে সমর্থ হয়। সেই বিষয়ে এইরূপ উক্ত হইয়া থাকে :—

আট সহস্র মহেশ্বর-শ্রেষ্ঠেরা (শুদ্ধাবাস দেবগণ?) মস্তক অংশুকে (সূক্ষ্ম বস্ত্র)-দ্বারা পরিবেষ্টন করিয়া ব্রাহ্মণের বেশধারণপূর্বক কপিলবস্তু পুরে গমন করিলেন॥ ১॥

সেই শ্রেষ্ঠ সত্ত্বেরা বরবসন ধারণ করিয়া, বর আভরণ পরিয়া আনন্দচিত্তে রাজকুলের দ্বারে উপস্থিত হইয়া প্রতিহার বা দ্বাররক্ষককে বলিলেন॥ ২॥

शुद्धोदनमुपगम्य ब्रूवीहि इमे लक्षणगुणविधिज्ञा ।
तिष्ठन्ति अष्टसहस्र प्रविशेदिति यद्यनुमतन्ते ।।३ ।।
एत श्रुत्वा वचनं प्रतिहाररक्षो उपेत्य राजवर ।
(१५१) कृताजलिपुट प्रणम्य इद उवाच नराधिपति ।।४ ।।
सुख अतुलवल दीप्तिद कारय राज्य चिर निहतशत्रु ।
द्वारे ते अमरसदृशा तिष्ठन्ति प्रवेष्टुमिच्छन्ति ।।५ ।।
प्रतिपूर्णविमलनयना मधुरस्वरमत्तवारणविचारी ।
भवति मम तेषु सका न ते मनुष्या मरुसुतास्ते ।।६ ।।
परिचक्रमता तेषा धरणिरज क्रमवरा न सकिरति ।
न च तेषु सन्धिशव्द चक्रमता श्रुय्यति कदाचित् ।।७ ।।
गम्भीरमधुरचेष्टा आर्याकारा प्रशान्तदृष्टिपथा ।
विपुला जनेन्ति प्रीति जनस्य समुदीक्षमाणस्य ।।८ ।।
नि सशय नरवरा पुत्रवर उपगता तव द्रष्टु ।
देवगणपुरुषप्रदेव अभिवाद्य नन्दितु नरसिंह ।।९ ।।

---

'শুদ্ধোদনের নিকট যাইয়া বল—(শরীরের) লক্ষণগুণবিধি জানেন এমন আ
সহস্র (সত্ত্ব) (দ্বারে) অপেক্ষা করিতেছেন। যদি তোমার অনুমতি হয় তবে তাঁহার
প্রবেশ করিবেন "॥ ৩॥

প্রতিহার (বা দ্বারভূমি)-রক্ষক এই বাক্য শুনিয়া রাজবরের (শুদ্ধোদনের) নিক
যাইয়া, (১৫১) কৃতাঞ্জলিপুটে প্রণাম করিয়া নরাধিপতিকে এইরূপ বাক্য বলিল॥ ৪

হে অতুলবলবিশিষ্ট দীপ্তিপ্রদানকারী (রাজন্)। তুমি শত্রুকুল নিহত করি
সুখে চিরকাল রাজ্য করিতে থাক। তোমার দ্বারদেশে দেবসদৃশ (সত্ত্বেরা) দণ্ডায়মা
রহিয়াছেন এবং তাঁহারা প্রবেশ লাভ করিতে ইচ্ছা করেন॥ ৫॥

যে হেতু তাঁহারা পরিপূর্ণ ও বিমল নেত্রসমন্বিত, মধুরস্বরবিশিষ্ট ও ম
হস্তীর ন্যায় বিচরণকারী (অতএব) তাঁহাদের সম্বন্ধে আমার এই সন্দেহ হয়
তাঁহারা মনুষ্য নহেন তাঁহারা (নিশ্চিতই) দেবপুত্র॥ ৬॥

তাঁহারা যখন চলিতে থাকেন তখন ধরণীধূলি তাঁহাদের শ্রেষ্ঠ শ্রেষ্ঠ পাদদে
বিকীর্ণ হবে না (অর্থাৎ তাঁহাদের পাদদেশ ধূলিধূসরিত হয় না) এবং চলার সম
কখনও তাঁহাদের (শরীরের) সন্ধিসমূহের কোন শব্দ শুনা যায় না॥ ৭॥

তাঁহাদের শরীর চেষ্টা (বা সঞ্চালন) গম্ভীর ও মধুর তাঁহাদের আব
আর্যজনোচিত এবং তাঁহাদের দৃষ্টিপথ প্রশান্ত—(সুতরাং) তাঁহারা তাঁহা
দর্শনকারী জনের মনে বিপুল প্রীতি উৎপাদন করেন॥ ৮॥

হে নরবর। ইহাতে কোন সংশয় নাই যে তাঁহারা তোমার দেবগণ
মানুষগণমধ্যে সর্বশ্রেষ্ঠ নরসিংহ পুত্রকে (বোধিসত্ত্বকে) দেখিবার জন্য ও তাঁহা

एतं श्रुत्वा वचनं प्रतिहाररक्षं नराधिपोवाच।
मयि भो कृताभ्यनुज्ञा प्रविशन्तु निवेशनमुदारं ॥१०॥
अमरप्रवरगणास्ते गगनसमनिभा विशुद्धकर्मान्ता।
प्रविशेन्सु. पार्थिवकुलमहीनकुलवंशमुख्यस्य ॥११॥
शुद्धोदनो पि राजा महेश्वरा दूरतो निशामेत्वा।
(१५२) प्रत्युत्थित आसनातो सपरिजनो गौरवबलेन ॥१२॥
अभिवादते नरपतिः स्वागतमनुरागत च सर्वेषा।
प्रीता स्म दर्शनेन प्रशमदमबलेन च भवता ॥१३॥
सविद्यन्ते इमानि वरासनानि वररूपविकृतानि।
आस्ता ताव भवन्तो अस्माकमनुग्रहार्थाय ॥१४॥
अथ तेष्वासनवरेषु कनकरजतवर्णचित्रपादेषु।
विगतमदमानदर्पा ते तत्र सुख निषीदेन्सुः ॥१५॥
ते कच्चिदेव काल निषण्णमात्रा नराधिपमुवाच।
शृण्वतु भवा प्रयोजन य अस्माकमिह गमनाय ॥१६॥

---

অভিবাদনপূর্বক নন্দিত করিবার জন্য উপগত হইয়াছেন॥ ৯॥

এই বচন শুনিয়া নরাধিপ প্রতিহারভূমি(দ্বার)-রক্ষককে বলিলেন—ওহে! আমার অনুমতি (তাঁহারা) পাইলেন—(এই) উদার বা মহান্ প্রাসাদে (তাঁহারা) প্রবেশ করুন॥ ১০॥

শ্রেষ্ঠ কুল ও বংশের শ্রেষ্ঠ ব্যক্তির (শুদ্ধোদনের) রাজকুলে সেই গগনতুল্য (কান্তি) বিশিষ্ট ও বিশুদ্ধাবদান বা বিশুদ্ধক্রিয়াশীল দেবশ্রেষ্ঠগণ প্রবেশ করিলেন॥ ১১॥

রাজা শুদ্ধোদনও দূর হইতে সেই মহেশ্বরদিগকে দেখিয়া (১৫২) সপরিজন গৌরবপ্রভাবে আসন হইতে প্রত্যুত্থিত হইলেন॥ ১২॥

নরপতি তাঁহাদিগকে অনুরাগযুক্ত স্বাগতপ্রদর্শনপূর্বক অভিবাদন করিলেন (এবং বলিলেন)—আপনাদের দর্শনদ্বারা ও আপনাদের প্রশান্তি, দম ও বলদ্বারা আমরা প্রীত হইয়াছি॥ ১৩॥

(এখানে) শ্রেষ্ঠ রূপ বা আকারবিশিষ্ট করিয়া নির্মিত এই শ্রেষ্ঠ আসনগুলি রহিয়াছে, আপনারা আমাদিগকে অনুগ্রহ করিবার জন্য (এইগুলিতে) উপবেশন করুন॥ ১৪॥

অনন্তর সেখানে সুবর্ণ ও রজতের বর্ণে বিচিত্র পাদসমূহযুক্ত সেই শ্রেষ্ঠ আসনগুলির উপর, মদ, মান ও দর্পবিহীন তাঁহারা (অর্থাৎ দেবেরা) সুখসহকারে উপবিষ্ট হইলেন॥ ১৫॥

তাঁহারা কিছুকাল উপবেশন করামাত্রই নরপতিকে বলিলেন—'কি প্রয়োজনে

सर्वानिवद्यगात्रो पुत्रस्तव अनुजातो ।
लक्षणपारमिप्राप्तो ॥१७॥
वयमपि लक्षणकुशला दोषगुणा लक्षणैर्विजानाम ।
यदि न गुरु तव सुतन्ते पश्येम महापुरुषरूप ॥१८॥
सो वदति एथ पश्यथ सुव्यपदेशक्षेम मम पुत्र ।
मरुमनुजकीर्तियशस लक्षणगुणपारमिप्राप्त ॥१६॥
अथ मृदुककाचलिन्दिकप्रवेणिशयित च कनकवर्णाभ ।
उपनयति पार्थिववरो नरमरुपरिवन्दित सुगत ॥२०॥
आलोकयित्व दूरा महेश्वरा क्रमवरान्नरवरस्य ।
(१५३) मूर्ध्ना विगलितमकुटा धरणिवरतले प्रणिपतेन्सु ॥२१॥
गोक्षीरविमलचन्द्र महीतले मूर्ध्नं प्रतिष्ठापेत्वा ।
दशबलमभिनन्दन्ता स्थिता सुचिरकालमभिकाङ्क्षित इति ॥२२॥
जाता खलु भो धृतधर्मधर बोधिसत्वा सर्वाणि मानुष्यकानि शिल्पानि

---

এখানে আমরা আসিয়াছি তাহা আপনি শ্রবণ করুন ॥ ১৬ ॥

তোমার এক পুত্র জন্মিয়াছেন যাঁহার গাত্র সর্বপ্রকারে অনিন্দনীয় এবং যিনি (শরীরে) সুলক্ষণসমূহের পারমি বা পূর্ণতা প্রাপ্ত হইয়াছেন ॥ ১৭ ॥

আমরাও লক্ষণজ্ঞানকুশল এবং লক্ষণসমূহ দেখিয়া (শিশুর) দোষ ও গুণের বিচার করিতে জানি। যদি তোমার নিকট ইহা কোনরূপ গুরুতর বা গম্ভীর বিষয় বলিয়া বিবেচিত না হয় তবে আমরা মহাপুরুষরূপী তোমার পুত্রকে দেখিতে চাহি ॥ ১৮ ॥

তিনি বলিলেন— এস তোমরা উত্তম খ্যাতি ও ক্ষেমবিশিষ্ট দেব ও মানুষের কীর্তি ও যশোযুক্ত এবং সুলক্ষণগুণসমূহের পূর্ণতাপ্রাপ্ত আমার পুত্রকে দেখিয়া (যাও) ॥ ১৯ ॥

অনন্তর রাজশ্রেষ্ঠ (শুদ্ধোদন) কনকবর্ণতুল্য মানুষ ও দেবগণদ্বারা বন্দিত সুগতকে (তাঁহাদের) নিকট আনিলেন—তখন (শিশুটি) মৃদু কাচলিন্দিক বা কাচিলিন্দক-নামক তুলাবিশেষদ্বারা প্রস্তুত প্রবেণী বা পাবান বস্ত্রখণ্ডের উপর শায়িত ছিলেন ॥ ২০ ॥

মহেশ্বরগণ দূর হইতে সেই নরবরের শ্রেষ্ঠ পাদদ্বয় দর্শন করিয়া (১৫৩) মস্তক হইতে মুকুট বিগলিত করিয়া ধরণীতলে (তাঁহার উদ্দেশ্যে) প্রণিপাত করিলেন ॥ ২১ ॥

তাঁহারা তাঁহাদের গোদুগ্ধবৎ বিমল ও উজ্জ্বল মস্তকরাজি মহীতলে স্থাপিত করিয়া বহুকালযাবৎ অভিকাঙ্ক্ষিত দশবল (বোধিসত্ত্বকে) অভিনন্দন করিয়া অবস্থিত রহিলেন ॥ ২২ ॥

अनाचार्यकाप्यनुतिष्ठन्ति।

न खलु भो धुतधर्मधर बोधिसत्वाः तुषितभवनात् प्रभृति कामां प्रतिसेवन्ति। भो जिनपुत्र को हेतु. कः प्रत्ययः य अप्रहीणेहि क्लेशेहि बोधिसत्वाः कामा न प्रतिसेवन्ति राहुलश्च कथमुत्पन्न इति।

एवमुक्ते आयुष्मान्महाकात्यायन आयुष्मन्त महाकाश्यपमुवाच। परिपिण्डत्वात् कुशलस्य बोधिसत्वा कामा न प्रतिसेवन्ति कल्याणाध्याशयत्वात् अग्राध्याशयत्वात् प्रणीताध्याशयत्वाच्च बोधिसत्वा कामा न प्रतिसेवन्ति। अकामकामित्वात् ज्ञानध्वजत्वात् अतत्परायणत्वा स्पृहानुपस्थितत्वाद्बोधिसत्वाः कामा न प्रतिसेवन्ति। आर्यत्वात् अनीचत्वात् कुशलपरिभावितत्वाच्च बोधिसत्वाः कामान्न प्रतिसेवन्ते परमपुरुषसभावितत्वाच्च लोकस्य सम्यक्सबुद्धो भविष्यतीति।

अथ राहुलस्तुषितकायाच्चयवित्वा मातु. यशोधराया. क्षत्रियकन्यायाः कुक्षिमवतीर्ण इति। एवमनुश्रुयते भो धुतधर्मधर। राजानश्चक्रवर्तिनः औप-

---

হে নিষ্পাপ ও ধর্মধর। বোধিসত্ত্বেরা জন্মলাভ করিয়া অনাচার্যক হইয়াও অর্থাৎ কোন আচার্যের নিকট শিক্ষা না করিয়াও, মানুষের জ্ঞাতব্য সর্বপ্রকার শিল্পই অনুষ্ঠান করিতে পারেন। হে নিষ্পাপ ও ধর্মধর, বোধিসত্ত্বেরা তুষিতভবনে যাইয়া অবধি আর কাম সেবা করেন না।

হে জিনপুত্র! ইহার হেতু কি, ইহার প্রত্যয় বা উদ্দেশ্য (সমর্থন-যুক্তি) কি যে, (কামাদিজনিত) ক্লেশসমূহ প্রহীণ বা দূরীভূত না হইলেও, বোধিসত্ত্বেরা কাম সেবা করেন না, রাহুলও কেমন করিয়া উৎপন্ন হইলেন?

এইরূপ উক্ত হইলে পর, আয়ুষ্মান্ মহাকাত্যায়ন আয়ুষ্মান্ মহাকাশ্যপকে বলিলেন—'বোধিসত্ত্বগণ তাঁহাদের কুশল ধর্মের পরিপূর্ণ সঞ্চয়-হেতু কাম সেবা করেন না। বোধিসত্ত্বগণ তাঁহাদের মনের প্রবৃত্তি বা অভিলাষ কল্যাণ, অগ্র (শ্রেষ্ঠ) ও প্রণীত (উত্তম) বস্তুসমূহের দিকে বর্তমান থাকায়, কাম সেবা করেন না। যে-হেতু তাঁহারা কামকামী নহেন অর্থাৎ কামনাভিলাষী নহেন, যে-হেতু তাঁহারা জ্ঞানকে ধ্বজরূপে গ্রহণ করেন, যে-হেতু তাঁহারা কোন বিষয়েই (অত্যধিক) তৎপরায়ণ নহেন এবং যে-হেতু তাঁহারা স্পৃহা বা আকাঙ্ক্ষার সেবা করেন না, সেই কারণেই বোধিসত্ত্বগণ কামসেবা করেন না। যে-হেতু তাঁহারা আর্য বা উদার ও অনীচ, যে-হেতু তাঁহারা কুশলের পরিভাবনাই করিয়া থাকেন, সেইজন্যই বোধিসত্ত্বগণ কামসেবা করেন না। এবং তিনি (বা তাঁহারা) সম্যক্সম্বুদ্ধ হইবেনই এইরূপ ভাবে লোকেরা পরমপুরুষ বলিয়া তাঁহার (বা তাঁহাদের) প্রতি সম্মান প্রদর্শন করেন (তজ্জন্যও তাঁহারা কামসেবা করেন না।)।

অনন্তর, রাহুল তুষিতকায় বা তুষিতভবন হইতে চ্যুতি (অবরোহণ) লাভ করিয়া ক্ষত্রিয়কন্যা মাতা যশোধরার কুক্ষিতে অবতীর্ণ হইলেন।

হে নিষ্পাপ ও ধর্মধর। এইরূপ (পরম্পরাগত) নিয়ম শুনা যায়ঃ—

पादुका वभूवु। तद्यथा कुसुमचूडः हेमवर्ण. गान्धर्वः सुमाल. रत्नदण्डः (१५४) सुविमानः आर्जवः मान्धाता सुनयः सुवस्त्रः वहुपक्षः तोरग्रीवः मणिविरजः पवनः मरुदेवः सुप्रियः त्यागवां शुद्धवंश. दुरारोह इति इत्येवमादयश्चक्रवर्तिगणाः औपपादुका आसन्, न तथा राहुलभद्र इति।

कथ भो घुतधर्मधर वोधिसत्वा अभिनिष्क्रमणसपन्ना भवन्ति। भूतपूर्व भो जिनपुत्र वोधिसत्वो अभिनिष्क्रान्त। राजकुलगत. छन्दकं गाथयाध्यभापते।

क्षिप्र छन्दक कण्ठकमुपनीत्वा मा चिरं विलम्वाहि।
सग्राममह दुर्जय जयिष्ये अद्य भव वूदग्रो।१।।
सो वाष्पपूर्णवदनो परिणि श्वसन्तो
छन्दक सशोकरवितानि समुत्थितानि।
वाष्पाणि मुञ्चति इमानि प्रवोधनार्थं
सुप्तस्य पार्थिवजनस्य····· ।।२।।
किं दानि आघिगलिता वरकोशभारा
वाष्पौघसस्तरगता मदनाभिभूता।
लालस्यसोकपरिदेवितकाल एव
सुप्ता इदानि यद जाग्रणदेशकाल· ।।३।।

---

(এইসব) চক্রবর্তী রাজারা) উৎপন্ন হইয়াছিলেন (তাঁহাদের তালিকা) যথা—কুসুমচূড়, হেমবর্ণ, গান্ধর্ব, সুমাল, রত্নদণ্ড, সুবিমান (১৫৪), আর্জব, মান্ধাতা, সুনয়, সুবস্ত্র, বহুপক্ষ, তোরগ্রীব, মণিবিরজঃ, পবন, মরুদেব, সুপ্রিয়, ত্যাগবান্, শুদ্ধবংশ ও দুরারোহ। এইরূপ চক্রবর্তিগণ উৎপন্ন হইয়াছিলেন। (কিন্তু) রাহুলভদ্র সেই ভাবে উৎপন্ন হয়েন না।

হে নিষ্পাপ ও ধর্মধর। বোধিসত্ত্বেরা কেমন ভাবে অভিনিষ্ক্রমণ বা গৃহত্যাগ লাভ করিয়া থাকেন। হে জিনপুত্র! পূর্বকালে বোধিসত্ত্ব অভিনিষ্ক্রান্ত হইয়াছিলেন। রাজকুলে বা রাজপ্রাসাদে যাইয়া (তিনি) ছন্দককে গাথাদ্বারা এইরূপ বলিয়াছিলেন:—

হে ছন্দক! শীঘ্র কণ্ঠক (অশ্বটিকে) উপস্থিত করাও, অনেক ক্ষণ বিলম্ব করিও না। আমি অদ্য দুর্জয় সংগ্রাম জয় করিব, তুমি বিশেষভাবে উল্লসিত হও ॥ ১॥

সুপ্ত রাজজনদিগের প্রবোধন বা জাগরণের জন্য (ছন্দক) বাষ্পপূর্ণবদনে নিঃশ্বাসত্যাগপূর্বক এই বাষ্পমোচন করিতে ও লোকপূর্ণ রব উত্থাপিত করিতে লাগিল ॥ ২॥

"কেন এখন (স্ত্রীলোকেরা) শ্রেষ্ঠ কৌশিকবস্ত্রভারমুক্ত ও পর্যাকুল অবস্থায় স্থিত হইয়া, নানারূপ বাষ্প-(ধূপাদির গন্ধ) রাশির শয্যায় শায়িত থাকিয়া মদনরসে অভিভূত এবং দুঃখ, শোক ও বিলাপের কালেও সুপ্ত রহিয়াছে। এইটা যে জাগ্রত থাকার দেশ ও কাল (এখন)" ॥ ৩॥

देवी पि नाम सुचिरं प्रतिजागरित्वा
सौदामनीप्रतिमरूपनिभा शयाना ।
निर्याणकालसमये नरलम्बकस्य
वरसुरपुरे सुरवधूप्रतिमा सलीला ।।४।।
(१५५) सा दानि तस्य महिषी मनुजेश्वरस्य
माता सवत्सलविशालसुचारुनेत्रा ।
संपश्यमान करुणं प्रियविप्रयोगं
निद्राभिभूत न विजानति आलपन्तं ।।५।।
सा दानि कुञ्जरवराश्वसमाप्तयोधा
नाराचप्रासशरशक्तिविचित्रवर्मा ।
सेना कहिं वसति कं वा गुणं करोति
या शाक्यपुङ्गवं न बुध्यति निष्क्रमन्तं ।।६।।
कं बोधयामि मम को नु भवे सहायो
किं वा करोमि दिवसे अपि विप्रनष्टे ।
हा हेमकाञ्चननिभेन किल विहीनो
राजा जहिष्यति सवन्धुजनो शरीरं ।।७।।

---

"সৌদামিনীর ন্যায় রূপবিশিষ্টা দেবীও (মায়াও) বহুক্ষণ জাগরিত থাকিয়া নরলম্বক বা নরশ্রেষ্ঠ (বোধিসত্ত্বের) নির্বাণকালে অর্থাৎ অভিনিষ্ক্রমণের সময়ে শ্রেষ্ঠ দেবনগরে সুরবধূর ন্যায় লীলাবিশিষ্টা হইয়া শয়ানা রহিয়াছেন ॥ ৪ ॥

(১৫৫) এখন সেই নরপতি (শুদ্ধোদনের) সেই মহিষী—(বোধিসত্ত্বের) মাতা—যাঁহার নেত্রদ্বয় বাৎসল্যসম্পূর্ণ, বিশাল ও সুচারু ছিল—প্রিয়জনের শোকবহুল বিপ্রয়োগের বা বিরহের বিষয় ভাবিয়াও নিদ্রায় অভিভূতা হইয়া আমার এই আলপন বা শোকবচন বুঝিতে পারিতেছেন না ॥ ৫ ॥

ইদানীং হস্তীও শ্রেষ্ঠ অশ্বসমন্বিত যোদ্ধৃবর্গপূর্ণ ও নারাচ, প্রাস, শর ও শক্তিরূপ অস্ত্রসমূহ ও বিচিত্র বর্মসংযুক্ত সেই সেনা কোথায় বাস করিতেছে অথবা কোন গুণ প্রকাশ করিতেছে—যাহা (যে সেনা) শাক্য-পুঙ্গব বোধিসত্ত্ব (গৃহ হইতে) নিষ্ক্রমণ করিতেছেন বলিয়া জানিতে পারিতেছে না? ॥ ৬ ॥

আমি কাহাকে জাগাইব? কে আমার নিশ্চিতই সহায় হইবে? দিবস বিপ্রনষ্ট হওয়ায় (অর্থাৎ এখন দিনভাগ বর্তমান না থাকায়) আমি (এখন) কি-ই বা করিব? উজ্জ্বল কাঞ্চনবর্ণসম পুত্রকে হারাইয়া, হায়! বান্ধবজনসহ রাজা শরীর ত্যাগ করিবেন" ॥ ৭ ॥

त देवसघ अवची मधुरप्रलापी
किं छन्दका लपसि किं ति विहन्यितेन
नैतस्य मारकपुत्राण्यपि उद्यतानि
विघ्न समर्थं जनयेयु कुतो पुनस्त्व ॥८॥
भेरिमृदङ्ग यदि शङ्खसहस्रशब्द
कुर्यात्त्वोचित् कपिलवस्तुनि बोधनार्थं ।
नैतद्विबुद्धि अमरेश्वरमादिकेहि
त सोपित पुरवर हि समृद्धवार ॥९॥
पश्यासि ताव गगणे मणिरत्नचूडा
(१५६) देवा दिवि गुरुन्ततस्य वसानुवर्तो ।
प्रह्वा कृताञ्जलिपुटा प्रणिपत्य मूर्ध्ना
त्व वन्धु त्व च शरण ति नमस्यमाना ।१०॥
तत्साधु कण्ठकमुपानय नायकस्य
गोक्षीरहेमवपुप सहज तुरग ।
न ह्यस्ति सो भुवि दिवि नरलम्बकस्य
यो विघ्न कुर्या उपनहि तुरगश्रष्ठ ॥११॥
सो त प्रफुल्लकुमुदाकरकुन्दगौर
सपूर्णचन्द्रवपुप सहज तुरग ।

---

মধুরপ্রলাপী হইয়া দেবসংঘ তাহাকে (ছন্দককে) বলিলেন— হে ছন্দক! কেন বিলাপ করিতেছ? দুঃখ প্রকাশ বা নৈরাশ্য প্রকাশদ্বারা কি হইবে? মারের পুত্রেরা (মারের সহায়ক সৈনিকেরা) (প্রহারে) উদ্যত হইলেও বিঘ্ন উৎপাদন করিতে সমর্থ হইবে না তুমি কেমন করিয়া তাহা করিতে পারিবে? ॥ ৮॥

যদি কেহ কপিলবস্তুতে (সকলকে) জাগাইবার উদ্দেশ্যে ভেরি মৃদঙ্গ ও শঙ্খসহস্রের শব্দ উৎপাদন করিত তাহা হইলেও দেবগণপ্রভৃতিদ্বারা স্বাপিত সেই সমৃদ্ধ স্থানাবৃত পুরবর (কপিলবস্তু) জাগরিত হইতে পারিত না॥ ৯॥

এখন দেখ গগনে বিচরণকারী দেবগণ মণিরত্ন চূড়ায় ধারণ করিয়া (১৫৬) এবং তথায় গুরু বলিয়া পূজিত (বোধিসত্ত্বের) বশানুবর্তী হইয়া নম্রভাবে কৃতাঞ্জলি পুটে মস্তকদ্বারা প্রণিপাত করিয়া 'তুমিই আমাদের বন্ধু বা বান্ধব ও শরণ বা আশ্রয় এই বলিয়া তাঁহাকে নমস্কার করিতেছেন ॥ ১০॥

অতএব গোক্ষীরবৎ হেমবর্ণাকৃতি নায়কের (অর্থাৎ বোধিসত্ত্বের) সমসময়ে জাত কণ্ঠক-নামক অশ্বকে সাধুভাবে উপনীত করাও। নরলম্বক বা নরশ্রেষ্ঠ (বোধিসত্ত্বের) বিঘ্ন উৎপাদন করিতে পারে এমন কেহ পৃথিবীতে বা স্বর্গলোকে নাই। তুরঙ্গশ্রেষ্ঠ (কণ্ঠককে) আন"॥ ১১॥

तस्य महागुणधरस्य वचाभितुन्नो
सुश्रूपकारि उपनामयते रुदन्तो ।।१२।।
एषो ति नाथ वरलक्षण भूषिताङ्गो
सज्ज: सुद्योतचरणो ललिताग्रगामी ।
य दानि ते व्यवसितं वररूपधारि
तन्ते समृध्यतु विशालभुजान्तराशा ।।१३।।
शत्रुश्च ते अवलदुर्बलभग्नशूको
शीघ्र तपेतु तव तेजवराभिभूतः ।
आसा च ते नरलम्बक महार्थयुक्ता
संपूर्यतां कनकपर्वतसन्निकाशा ।।१४।।
ये तुभ्य विघ्नकरा ते तु अपक्रमन्तु
(१५७) श्रेयावहा तु ति वलं विपुलं लभन्तु ।
यं च व्रतं समुपगच्छसि तस्य पारं
गच्छासि मत्तवरवारणखेलगामि ।।१५।।
मणिकुट्टिमा च वसुधा राजकुले कण्ठकस्य पादेहि ।
समनिहता रसति मधुरं निशा स्फुरति अद्भुतं शब्दं ।।१६।।

---

সে (ছন্দক) (তখন) সেই মহাগুণধর (দেবের) বাক্যে প্রণোদিত বা অভিপ্রেরিত হইয়া শুশ্রূষাকারী *হইয়াও রোদন করিতে করিতে, সেই প্রফুল্ল কুমুদাকর* ও কুন্দসদৃশ গৌরবর্ণ ও সম্পূর্ণচন্দ্রের ন্যায় শরীরধারী বোধিসত্ত্বের সমসময়ে জাত তুরঙ্গকে সম্মুখে আনয়ন করিল ॥ ১২॥

হে নাথ, শ্রেষ্ঠ লক্ষণসমূহের দ্বারা ভূষিতাঙ্গ সুদ্যুতিযুক্ত চরণ-সমন্বিত ও ললিতভাবে অগ্রগামী এই তুরঙ্গ সজ্জিত রহিয়াছে। হে শ্রেষ্ঠরূপধারিন্ বিশাল বক্ষস্থল (অশ্ব)! ইদানীং তোমার যাহা করণীয় কর্ম, তোমার সেই কর্ম যেন সমানভাবে ঋদ্ধি বা সাফল্য প্রাপ্ত হয় ॥ ১৩॥

হে শ্রেষ্ঠবল (অশ্ব)! দুর্বল ও ভগ্ন (ধান্যাদির) শূক বা অগ্রভাগের ন্যায় তোমার শত্রু যেন তোমার শ্রেষ্ঠ তেজোদ্বারা অভিভূত হইয়া সংতাপ বা কষ্টযুক্ত হয়। হে নরশ্রেষ্ঠ! মহাপ্রয়োজনযুক্তা কনকপর্বতের ন্যায় সমৃদ্ধা তোমার আশাও যেন সংপূরিত হয় ॥ ১৪॥

যাহারা তোমার বিঘ্নকর তাহারা যেন অপক্রান্ত বা দূরে পলায়মান হয়। (১৫৭) আর যাহারা তোমার শ্রেয়স্কারী তাহারা বিপুল বল লাভ করুক। হে মত্ত গজবরবৎ খেলা সহকারে গমনশীল! তুমি যে ব্রত গ্রহণ করিয়াছ, তাহার পারে যাইতে পারিবে অর্থাৎ ব্রতের উদ্‌যাপন করিতে সমর্থ হইবে॥ ১৫॥

রাজপ্রাসাদের মণিময় কুট্টিমযুক্তা ভূমি কণ্ঠকের পাদবিন্যাসদ্বারা সমভাবে

चतुरश्च लोकपाला विगलितमकुटा प्रलम्बवरमाला ।
कण्ठस्पादेषु करा न्यसन्ति रक्तोत्पलसकाशा ॥१७॥
अग्रतो वज्रवरधरो त्रिदशगुरु आबद्धमणीचूडो ।
इन्द्रो सहस्रनयनो गच्छति पुरतो नरवरस्य ॥१८॥
सज्ञाकृतमात्रमिद कण्ठको वहतीति वादिशार्दूल ।
देवा प्रवरवरहृत वहन्ति अशुप्रवरवर्ष ॥१९॥
निष्क्रम्य नगरवरातो अवलोकयि पुरवर पुरुषसिंहो ।
न त पुनरह प्रवक्ष्यमप्राप्य जरामरणपारमिति ॥२०॥

एवमभिनिष्क्रमणमपन्ना खलु भो धुतधर्मधर सम्यक्सवुद्धा इति। न तेवलो सत्वह भो धुतधर्मधर बोधिसत्वस्य गर्भावक्रान्तिमादौ कृत्वा यावदभिनिष्क्रमणतो विस्तरेण भाषितु कल्प कल्पावशेष वा न च गुणा समन्ता शक्यभिगन्तु ।

इत्यपि बहुगुणसपन्ना सम्यक्सबुद्धा इति ।

---

আঘাত প্রাপ্ত হইয়া মধুরভাবে শব্দ করিতেছিল এবং সেই অদ্ভুত শব্দ নিশাকালে স্ফুরিত হইতেছিল ॥ ১৬ ॥

বিগলিত মুকুট হইয়া প্রলম্বমান শ্রেষ্ঠমালা দোলাইয়া চারিদিকের লোকপালেরা তাঁহাদের রক্তোৎপলসদৃশ করসমূহ কণ্ঠকের পাদদেশের নীচে ন্যস্ত করিয়া রাখিলেন (অর্থাৎ যেন অশ্বের পদধ্বনি শ্রুত না হয়)॥ ১৭ ॥

সম্মুখে শ্রেষ্ঠ বজ্রধারী দেবগুরু সহস্রনেত্র ইন্দ্র চূড়াতে মণি বাঁধিয়া নরবর (বোধিসত্ত্বের) অগ্রে অগ্রে যাইতে লাগিলেন ॥ ১৮ ॥

ইহাই মাত্র সংজ্ঞিত বা পরিজ্ঞাত হইতেছিল যে বাদি শার্দূলকে অর্থাৎ শ্রেষ্ঠ ধর্মবাদ প্রচারক বোধিসত্ত্বকে কণ্ঠক বহন করিয়া নিতেছে (কিন্তু, বাস্তবিক পক্ষে) দেবগণই শ্রেষ্ঠ (শরীর) প্রভাবর্ষণকারী (বোধিসত্ত্বকে) তাঁহাদের শ্রেষ্ঠ করদ্বারা বহন করিয়া নিতেছেন॥ ১৯ ॥

শ্রেষ্ঠ নগর (কপিলবস্তু) হইতে নিষ্ক্রান্ত হইয়া পুরুষসিংহ (বোধিসত্ত্ব) সেই পুরবরের দিকে দৃষ্টিপাত করিয়াছিলেন (এবং বলিয়াছিলেন) আমি জরা ও মরণের পার না পাওয়া পর্যন্ত সেখানে পুনরায় প্রবেশ করিব না ॥ ২০ ॥

হে নিষ্পাপ ও ধর্মধর। এইভাবেই সম্যক সম্বুদ্ধগণ অভিনিষ্ক্রমণ বা গৃহত্যাগ সম্পন্ন হইয়া থাকেন। হে নিষ্পাপ ও ধর্মধর বোধিসত্ত্বের গর্ভবাস হইতে আরম্ভ করিয়া অভিনিষ্ক্রমণ পর্যন্ত যে কত কল্প অতীত হইয়াছে আমি তাহা বলিতে সমর্থ নহি সে কল্পের অবশিষ্টাংশও (বলিতে সমর্থ নহি) তাঁহার সমস্ত গুণও বুঝিতে পারা যায় না সম্যকসম্বুদ্ধগণ এই বহুগুণসম্পন্ন হইয়া থাকেন।

(१५८) बोधिमूलमुपगम्य चाप्राप्तायां सर्वाकारज्ञतायां पञ्चचक्षुसमन्वागता भवन्ति। एवमुक्ते आयुष्मान्महाकाश्यप आयुष्मन्तं महाकात्यायनमुवाच। विस्तरेण भो जिनपुत्र पंच चक्षूणि परिकीर्तय अवहितश्रोता देवमनुष्यसंकुला परिषा सर्वभूतगणा इति। एवमुक्ते आयुष्मान्महाकात्यायन आयुष्मन्तं महाकाश्यपमुवाच। पंच इमानि भो धुतधर्मंधर सम्यक्संबुद्धानां चक्षूणि भवन्ति। कतमानि पंच। मान्सचक्षुः दिव्यचक्षुः प्रज्ञाचक्षुः धर्मचक्षुः बुद्धचक्षुः। इमानि भो धुतधर्मंधर पंच चक्षूणि सम्यक्संबुद्धानां भवन्ति असाधारणानि प्रत्येकबुद्धेभ्य अर्हन्तेभ्यः शैक्षेभ्यः सर्वबालपृथग्जनेभ्य इति। तत्र भो धुतधर्मंधर मान्सचक्षुस्तथागतानां। याये प्रभाये समन्वागतं याये शूक्ष्मदर्शनाये समन्वागतं याये तत्त्वदर्शनाये समन्वागतं तन्मान्सचक्षु अन्यस्य सत्वस्य सत्वकाये नास्ति। प्राप्ते च सर्वदर्शित्वे बोधिसत्वा यावत्तकमवकाशमवलोकयितुमिच्छन्ति तं दर्शनं तत्र अप्रतिहतं प्रवर्तते। किं कारणं। विपुलकुशलसंचितत्वात्। तद्यथापि नाम ऋद्धिबलेन राजा चक्रवर्त्ति सार्धं चतुरंगिनीया सेनाये वैहायसं

---

(১৫৮) বোধিবৃক্ষমূলে উপগত হইয়া (তাঁহারা) সর্বপ্রকার জ্ঞান প্রাপ্ত হওয়ার পূর্বে পঞ্চচক্ষুবিশিষ্ট হইয়া থাকেন। এইরূপ উক্ত হইলে পর আয়ুষ্মান্ মহাকাশ্যপ আয়ুষ্মান্ মহাকাত্যায়নকে জিজ্ঞাসা করিলেন—হে জিনপুত্র! তুমি বিস্তৃতভাবে (এই) পাঁচ চক্ষুঃসম্বন্ধে বল,—দেব ও মনুষ্যবহুলা পরিষৎ ও সর্বভূতগণেরা অবধানপূর্বক শ্রবণ করিতেছেন।

এইরূপ উক্ত হইলে পর, আয়ুষ্মান্ মহাকাত্যায়ন আয়ুষ্মান্ মহাকাশ্যপকে (উত্তরে) বলিলেন—হে নিষ্পাপ ধর্মধর! সম্যক্সংবুদ্ধদিগের এই পাঁচটি চক্ষুঃ হইয়া থাকে। কোন্ পাঁচটি? মাংস-চক্ষুঃ, দিব্যচক্ষুঃ, প্রজ্ঞাচক্ষুঃ, ধর্মচক্ষুঃ ও বুদ্ধচক্ষুঃ—(এই পাঁচটি)। হে নিষ্পাপ ও ধর্মধর! এই পাঁচটি চক্ষুঃ কেবল সম্যক্সংবুদ্ধদিগেরই হয়—প্রত্যেকবুদ্ধ, অর্থাৎ শৈক্ষ (নবশিষ্য, শিক্ষানবিশ) ও সর্ববিষয়ে অজ্ঞ নীচজনেরা এগুলি পায় না, অর্থাৎ সম্যক্সংবুদ্ধদিগের সহিত তাঁহাদের এই চক্ষুর্লাভ সাধারণ নহে।

হে নিষ্পাপ ও ধর্মধর! এই (চক্ষুঃসমূহের) মধ্যে তথাগতদিগের মাংসচক্ষুঃ এইরূপ—তাঁহাদের যেরূপ মাংসচক্ষুঃ যেপ্রকার প্রভাদ্বারা যুক্ত, যেপ্রকার সূক্ষ্মদর্শন দ্বারা যুক্ত ও যেপ্রকার তত্ত্বদর্শনদ্বারা যুক্ত, অন্য প্রাণীদিগের শরীরস্থ সেইরূপ চক্ষুঃ সে-প্রকারের নহে। তাঁহাদের সর্বদর্শিত্ব প্রাপ্ত হইলে পর, বোধিসত্ত্বেরা যতখানি (দিগ্বিভাগের) অবকাশ দেখিতে ইচ্ছা করেন, সেখানে তাঁহাদের সেই দৃষ্টি অপ্রতিহত হইয়া প্রবর্তিত হয়। ইহার কারণ কি?

বিপুল কুশলসম্পৎ তাঁহাদের সঞ্চিত আছে—ইহাই কারণ। উদাহরণস্বরূপে বলা যায় যে, যেমন কোন চক্রবর্তী রাজা ঋদ্ধিবলে চতুরঙ্গ সেনাসহ আকাশপথ দিয়া এক

द्वीपातो द्वीप सङ्क्रामति तथेद पि द्रष्टव्य ।। सम्यक्सबुद्धाना चरिते ऋद्धिबलेन अनाकाक्षमाणाना निश्चला वसुमति प्रतिक्रमन्ताना उनता च ओनमति ओनता च उन्नमति तथैतदपि द्रष्टव्यमित्येवमादिना (१५९) लक्षणमात्रेण सम्यक्-सबुद्धाना मान्सचक्षु निरुपदिश्यते। न च कल्पेन सम्यक्सबुद्धाना मान्सचक्षुस्य शक्य गुणपर्यन्तमधिगन्तु। किं कारण। नहि किंचित् सम्यक्सबुद्धाना लोकेन सम। अथ खलु सर्वमेव महर्षिणा लोकोत्तर ।। तथा हि सम्यक्सबुद्धाना समुदागम सो पि लोकोत्तरो। तच्च सम्यक्सबुद्धाना मान्सचक्षुष वर्ण प्रवृत्त स्थान च यथान्येषा सत्वाना सत्वकाये। येन चक्षुषा भौम्या देवाश्च यक्षाश्च राक्षसाश्च कामावचराश्च रुपावचराश्च देवा ततो विशिष्टतर च विपुलतर च स्फुटतर च सम्यक्सबुद्धाना दिव्यचक्षु। तत्प्रवृत्त मनोमयेषु रुपेषु ।।

येनेह प्रज्ञाचक्षुषा समन्वागता चक्षुत्वपरीक्षया अष्टमकादिका पुद्गला यावदर्हत्पुद्गला इति अतो परिव्यक्ततर सम्यक्सबुद्धाना प्रज्ञाचक्षु। तत्र कतम सम्यक्सबुद्धाना धर्मचक्षु। स दशाना बलाना मनोविभूता। तत्र कतमानि दश बलानि। तद्यथा—

---

দ্বীপ হইতে অন্যদ্বীপে চলিয়া যায়, তেমন এই (বোধিসত্ত্বগণ সম্বন্ধেও) দৃষ্ট হইয়া থাকে। যেমন সম্যক্সংবুদ্ধদিগের চরিতবিষয়ে দেখা যায় যে নিশ্চলা বসুমতীতে তাঁহারা চলিতে থাকিলে তাঁহাদের অনিচ্ছাক্রমেও তাঁহাদের ঋদ্ধিবলে উন্নত ভূমিভাগ অবনত হয় এবং অবনত ভূমিভাগ উন্নত হয় সেইরূপ (১৫৯) এইসব প্রকারের লক্ষণ মাত্রদ্বারাই সম্যক্সংবুদ্ধদিগের মাংসচক্ষুঃ নিশ্চিতভাবে ব্যাখ্যাত হইয়া থাকে। এক কল্পসময়েও সম্যক্সংবুদ্ধদিগের মাংসচক্ষুর গুণরাজির সীমায় পৌঁছিতে পারা যায় না। ইহার কারণ কি? সম্যক্সংবুদ্ধদিগের কোন কিছুই লোকের বা জনসাধারণের সমান নহে। বরং মহর্ষিদিগের (অর্থাৎ সম্যক্সংবুদ্ধদিগের) সবই লোকোত্তর (অর্থাৎ সাধারণ জনগণের সহিত অসাধারণ)। আবার সেইরূপ সম্যক্সংবুদ্ধদিগের যে পূর্ণজ্ঞান বা সম্যগ্জ্ঞান তাহাও লোকোত্তর। সম্যক্সংবুদ্ধদিগের যে পূর্ণজ্ঞান বা সম্যগ্জ্ঞান তাহাও লোকোত্তর। সম্যক্সংবুদ্ধদিগের চক্ষুর সেই বর্ণ ও অবস্থিতিও সেইরূপই প্রবৃত্ত হয় যেমন অন্যান্য প্রাণীদিগের শরীরে হইয়া থাকে।

সম্যক্সংবুদ্ধদিগের তেমনই দিব্যচক্ষুঃ হইয়া থাকে যেমন ভূমিগত দেবগণ, যক্ষগণ রাক্ষসগণ এবং কামাবচর (দেবগণ) ও রূপাবচর দেবগণের চক্ষুঃ হয়—কেবল সেই দিব্যচক্ষুঃ (তদপেক্ষায়) বিশিষ্টতর বিপুলতর ও স্ফুটতর। সেই (দিব্য চক্ষুঃ) মনোময় রূপসমূহের দিকে প্রবৃত্ত হয়।

পৃথিবীতে অষ্টমক (বা আট শ্রেণীর পুদ্গল মধ্যে যে পুদ্গল অষ্টম বা প্রথম বা নিম্নটি) হইতে আরম্ভ করিয়া অর্হৎপর্যন্ত পুদ্গলেরা বা জীবেরা

स्थानास्थानं वेत्ति प्रथमं वलं अप्रमेयबुद्धीनां ।
सर्वत्रगामिनी च प्रतिपदं वेत्ति वलं द्वितीयं ।।१ ।।
नानाधातुकं लोकं विदन्ति ख्यातं वलं तृतीयं ।
अधिमुक्तिनानात्वं वेत्ति चतुर्थं वलं भवति ।।२।।
परपुरुषचरितकुशलानि वेत्ति तत्पंचमं वलं च ।
(१६०) कर्मवलं प्रतिजानन्ति शुभाशुभं तद्वलं षष्ठं ।।३।।
क्लेशव्यवदानं वेत्ति सप्तमं वलं ध्यानसमापत्ति वेत्ति ।
अष्टमं वलं पूर्वनिवासं वेत्ति वहुप्रकारं ।।४।।
वलं नवमं भवति परिशुद्धदिव्यनयना भवन्ति ।
सर्वक्लेशविनाशं प्राप्नोन्ति दशम वलं भवति ।।५।।

एतानि मनोविभुवलानि यैः सर्वदर्शी दिवि भूवि च जातकीर्तिः दशवल

---

চক্ষুষ্মত্তার পরীক্ষানুসারে, যে প্রজ্ঞাচক্ষুদ্বারা সম্পন্ন হইয়া থাকে, সম্যক্‌সংবুদ্ধদিগের
প্রজ্ঞাচক্ষুঃ তদপেক্ষায় অধিকতর পরিব্যক্ত বা উদ্ভিন্ন বা বিকসিত।

এই সম্বন্ধে সম্যক্‌সংবুদ্ধদিগের ধর্মচক্ষুঃ কি-প্রকার? ইহা (ধর্মচক্ষুঃ) দশ প্রকার বলের উপর মনের প্রভুত্ব। এই বিষয়ে দশ প্রকার বল কি কি? যথা—

অপ্রমেয় বুদ্ধিযুক্ত (সম্যক্‌সংবুদ্ধদিগের) প্রথম বল স্থান ও অস্থান (অর্থাৎ উপযুক্ত বা অনুপযুক্ত বিষয়; কিংবা হেতু বা অহেতু) বুঝিতে পারে। (তাঁহাদের) দ্বিতীয় বল সর্বত্রগামী পথ চিনিতে পারে ॥ ১॥

তাঁহাদের খ্যাত তৃতীয় বলদ্বারা তাঁহারা নানাধাতুবিশিষ্ট লোক বা জগৎকে জানিতে পারেন। সেটাই তাঁহাদের চতুর্থ বল হইয়া থাকে, (যৎপ্রভাবে তাঁহারা মানুষের) অধিমুক্তি বা কার্যপ্রবণতার নানাত্ব বুঝিতে পারেন॥ ২॥

আবার তাঁহাদের সেটাই পঞ্চম বল যাহাদ্বারা তাঁহারা পরপুরুষদিগের চরিতের কুশলভাব জানিতে পারেন। (১৬০) এবং সেটাই তাঁহাদের ষষ্ঠ বল যাহাদ্বারা তাঁহারা কর্মের শুভ বা অশুভ বল বুঝিতে পারেন ॥ ৩॥

(তাঁহাদের) সপ্তম বল ক্লেশসমূহের ব্যবচ্ছেদ বা দূরীকরণের ব্যবস্থা (অথবা, ক্লেশ বা অশুদ্ধকর্ম ও ব্যবদান বা বিশুদ্ধকর্ম) বুঝিতে পারে, এবং ইহা ধ্যান-সমাপত্তি বা ধ্যানসুখলাভ জানিতে পারে। তাঁহাদের অষ্টম বল বহুপ্রকারের পূর্বনিবাস বা জন্মান্তরের কার্যকলাপ জানিতে পারে ॥ ৪॥

তখনই তাঁহাদের নবম বল লব্ধ হইয়াছে (বুঝিতে হইবে) যখন তাঁহারা পরিশুদ্ধ দিব্যনয়ন প্রাপ্ত হইয়াছেন। যখন তাঁহাদের দশম বল উৎপন্ন হইবে তখন তাঁহারা সর্ববিধ ক্লেশের বিনাশ প্রাপ্ত হইবেন ॥ ৫॥

এইগুলিই মনের প্রভুত্ববিধায়ক বল যাহা দ্বারা সর্বদর্শী (সম্যক্‌সংবুদ্ধ) স্বর্গে ও পৃথিবীতে কীর্তিযুক্ত হইয়া 'দশবল' এই আখ্যায় অভিহিত হয়েন। এই দশ-

त्येवमाख्यातो। यं एतेषु दशबलेषु मनोविभुज्ञानं इदमुच्यते धर्मचक्षुरिति। तत्र कतमं बुद्धचक्षु:। अष्टादशावेणिका बुद्धधर्मा:। तद्यथा अतीते अंशे तथागतस्य अप्रतिहतं ज्ञानदर्शनं। अनागते अंशे अप्रतिहतं ज्ञानदर्शनं। प्रत्युत्पन्ने अंशे अप्रतिहतं ज्ञानदर्शनं। सर्वं कायकर्म ज्ञानपूर्वंगम ज्ञानानुपरिवर्ति। सर्वं वाचाकर्म ज्ञानपूर्वंगमं ज्ञानानुपरिवर्ति। सर्वं मनोकर्म ज्ञानपूर्वंगम ज्ञानानुपरिवर्ति। नास्ति छन्दस्य हानि.। नास्ति वीर्यस्य हानि:। नास्ति स्मृतिये हानि:। नास्ति समाधीये हानि:। नास्ति प्रज्ञाये हानि:। नास्ति विमुक्तीये हानि:। नास्ति खलितं। नास्ति रवितं। नास्ति मुषितस्मृतिता। नास्ति असमाहित चित्तं। नास्ति अप्रतिसख्याय उपेक्षा। नास्ति नानात्वसज्ञा। यं इमेषु अष्टादशस्वावेणिकेषु बुद्धधर्मेषु ज्ञानमिदमुच्यते बुद्धचक्षुरिति।

(१६१) एवमुक्ते आयुष्मान्महाकाश्यप आयुष्मन्तं महाकात्यायनमुवाच। किं पुनर्भो जिनपुत्र भगवतो एतदधिवचनं यादृशाना भूमीना व्याकरणं उताहो सम्यक्संबुद्धानामेतदिति। एवमुक्ते आयुष्मान्महाकात्यायन आयुष्मन्त महा-

---

প্রকার বলের মনোবিভুত্ব আছে যে জ্ঞানের তাহাই ধর্মচক্ষুঃ বলিয়া উক্ত হইয়া থাকে। এই সম্বন্ধে বুদ্ধচক্ষুঃ কাহাকে বলা হয়? অষ্টাদশ অসাধারণ বুদ্ধধর্মকে বুদ্ধচক্ষুঃ বলা হয়। তাহাই উল্লিখিত হইয়েছে, যথা—অতীত বিষয়খণ্ডে তথাগতের জ্ঞানদৃষ্টি অপ্রতিহত থাকে; অনাগত বা ভবিষ্যৎ বিষয়খণ্ডে তাঁহার জ্ঞানদৃষ্টি অপ্রতিহত থাকে, এবং প্রত্যুৎপন্ন বা বর্তমান বিষয়খণ্ডেও তাঁহার জ্ঞান দৃষ্টি (জ্ঞান ও দৃষ্টি) অপ্রতিহত থাকে। জ্ঞানের উপর নির্ভর করিয়াই তাঁহার কায়কর্ম সাধিত হয় এবং ইহা জ্ঞানানুসারেই পরিবর্তন-শীল হয় অর্থাৎ পুনঃ পুনঃ ঘুরিতে থাকে। তাঁহার বাক্‌কর্মও (তদ্রূপ) জ্ঞান-পূর্বংগম ও জ্ঞানের অনুপরিবর্তী হইয়া থাকে। (এবং) মনঃকর্মও (তদ্রূপ) জ্ঞান-পূর্বংগম ও জ্ঞানের অনুপরিবর্তী হইয়া থাকে। (তাঁহার) ছন্দ বা অভিলাষের হানি ঘটে না। (তাঁহার) বীর্যের হানি ঘটে না। (তাঁহার) স্মৃতির হানি ঘটে না। (তাঁহার) সমাধির হানি ঘটে না। (তাঁহার) প্রজ্ঞার হানি ঘটে না। (তাঁহার) বিমুক্তির বা মোক্ষের হানি ঘটে না। (তাঁহার) কোনরূপ স্খলন ঘটে না। তাঁহার রবিত (রবা বা শব্দাড়ম্বর) নাই। (তাঁহার) স্মৃতি মুষিত বা লুপ্ত হওয়ার সম্ভাবনা থাকে না। (তাঁহার) চিত্ত অসমাহিত থাকে না। (তাঁহার) অবিবেকনাপূর্বক কোন উপেক্ষা বা ঔদাসীন্য (উপেক্ষা—স্থিরভাব, বা সমবুদ্ধিও হইতে পারে) ঘটে না। (তাঁহার মনে) নানাত্ব সংজ্ঞা অর্থাৎ ঘটনার বহুত্বজ্ঞান হয় না। ইহার নামই বুদ্ধচক্ষুঃ—যাহা দ্বারা এই অষ্টাদশ অসাধারণ বুদ্ধধর্মের জ্ঞান উপস্থিত হয়।

(১৬১) এইরূপ উক্ত হইলে পর, আয়ুষ্মান্ মহাকাশ্যপ আয়ুষ্মান্ মহাকাত্যায়নকে জিজ্ঞাসা করিলেন—'হে জিনপুত্র! পূর্ববর্ণিত ভূমিগুলির ব্যাকরণ বা ব্যাখ্যান কি কেবল ভগবান্ (শাক্যমুনির) পক্ষেই অধিবচন বা পক্ষপাত-বচন, কিংবা

काश्यपमुवाच। एकस्मिं समये भो धुतधर्मधर भगवां वाराणस्यां विजहार ऋषिवदने मृगदावे अष्टाविंशतीनां वशीभूतशतानां पुरस्कृतः। तत्र भगवता अष्टादश बुद्धधर्मा विभक्ताः अतीते अंशे अप्रतिहतं ज्ञानदर्शनमेव सम्यक्-संबुद्धानां भवतीति दश भूमयो समुत्कीर्तये। शाक्यमुनिं सम्यक्संबुद्धं आदौ कृत्वा दशभूमयो देशिता। तत्रेदमुच्यते।

प्रियाणि वस्तूनि ददाति चक्षुमा
चिरं प्रसन्नेन मनेन संसरन्।
ततो प्रियं बुध्यति ज्ञानमुत्तम
स्वयं महीमण्डगतो तथागतो ॥१॥
विचित्रवस्त्राभरणैरलङ्कृताः
स्त्रियो ददाति परितुष्टमानसो।
विचित्रमस्य प्रतिज्ञानमद्भुतं
उदीर्यते तस्य फलेन कर्मणः ॥२॥
न शक्तिनाराच न प्रासतोमरा
प्रासेसि सत्वेषु भवेषु ससरन्।

---

ইহা (সব) সম্যক্‌সংবুদ্ধদিগেরও প্রতি প্রযোক্তব্য?" এইরূপ উক্ত হইলে পর, আয়ুষ্মান্‌ মহাকাত্যায়ন আয়ুষ্মান্‌ মহাকাশ্যপকে (উত্তরে) বলিলেন—হে নিষ্পাপ ও ধর্মধর! এক সময়ে ভগবান্‌ বারাণসীর (নিকটবর্তী) মৃগদাবের ঋষিবদন বা ঋষিপত্তন-নামক স্থানে অষ্টাবিংশতি শত বশী (সজ্জনদ্বারা) পুরস্কৃত বা সম্পূজিত হইয়া বিহার করিতেছিলেন। সেখানে ভগবান্‌ অষ্টাদশ বুদ্ধধর্ম বিভাগ করিয়া প্রদর্শন করিয়াছিলেন এবং 'অতীত অংশে বা বিষয়-খণ্ডে সম্যক্‌সংবুদ্ধদিগের জ্ঞানও দর্শন উপলব্ধ হইয়া থাকে'—এইরূপ বলিয়া দশ ভূমির সম্যক্‌ প্রশংসা করিয়াছিলেন। সম্যক্‌সংবুদ্ধ শাক্যমুনিকে অগ্রে ধরিয়া অর্থাৎ আদর্শরূপে গ্রহণ করিয়া দশ ভূমি উপদিষ্ট বা প্রচারিত হইয়াছিল। সে-সম্বন্ধে ইহা উক্ত হয় :—

চক্ষুষ্মান্‌ (শাক্যমুনি) বহুকাল পুনঃ পুনঃ জন্মগ্রহণ করিয়া প্রিয় বস্তুসমূহ প্রসন্ন মনে দান করিয়া থাকেন। তৎপর স্বয়ং মহীর মণ্ড বা অলঙ্কারস্থ বা ভূষণস্থ প্রাপ্ত হইয়া অর্থাৎ মহীর মণ্ডনভূত হইয়া আগত [ কিংবা, মহীমণ্ডলে আগত হইয়া, 'মণ্ড' স্থলে 'মণ্ডল' পাঠও একটি পুঁথিতে দেখা যায় ] তথাগত তাঁহার প্রিয় উত্তম জ্ঞানের বোধ প্রাপ্ত হয়েন ॥১॥

তিনি পরিতুষ্টমনে বিচিত্র বস্ত্র ও আভরণদ্বারা অলঙ্কৃত স্ত্রীসমূহকে দান করিয়া থাকেন। সেই কর্মের ফলে তাঁহার বিচিত্র ও অদ্ভুত প্রতিজ্ঞান বা স্বীকৃত কর্ম প্রকাশিত বা প্রশংসিত হইয়া থাকে ॥ ২॥

ভবে সংসৃত হইয়া বা জন্মপরিগ্রহ করিয়া তিনি প্রাণিবর্গের উপর শক্তি

तथास्य मार्गोऽतृणखण्डकण्टको—
(१६२) अधाति ग्रामा नगरा च ससरन् ।।३।।
स्वकस्य दासस्य पि धर्मवादिन
शृणोति सत्कृत्य कथा न च्छिन्दति ।
ततो स्य धर्मं ब्रुवतो महाजने
न कश्चि नो रम्यति नो च तुष्यति ।।४।।
प्रणीतदानानि ददाति · · · · ·
विनेति काक्षाञ्च तथैव सशय ।
ततो स्य कायात् ज्वलनार्चिसन्निभा
प्रभा समुत्तिष्ठति शीतलप्रभा ।।५।।
न कस्यचिद्याचनकस्य याचना
भवन्ति वन्ध्या नरदेववेशिता ।
ततो अवन्ध्या भवि तस्य देशना
तदद्भुत मारबलप्रमर्दने ।।६।।
मनोरमा काञ्चनतालपर्णियो
जिनेषु देन्ति परितुष्टमानसा ।
ततो अनालोकिया लोकबान्धवा
सदा च लोकेषु · · एतदद्भुत ।।७।।

---

(অস্ত্র), নারাচ, প্রাস ও তোমর নিক্ষেপ করেন নাই। সেইরূপ তাঁহার পথ তৃণখণ্ড ও কণ্টকবিহীন হয়, (১৬২) যখন তিনি চলিতে থাকিয়া গ্রাম ও নগরসমূহে বিচরণ করেন ॥ ৩ ॥

ধর্মবিষয় বলিতে গেলে, নিজের দাসজনের কথাও তিনি সৎকারপূর্বক শুনিয়া থাকেন এবং সেই কথার ছেদ বিধান করেন না। সেই জন্যই মহাজন বা জনতার নিকট তিনি যখন ধর্ম ব্যাখ্যা করেন, তখন কেহ তাহা ভালবাসে না বা ইহাতে সন্তুষ্ট হয় না —তাহা নহে ॥ ৪ ॥

তিনি অত্যাগ্রে দানসামগ্রী দান করেন এবং তিনি কাঙ্ক্ষা বা অনিশ্চিতভাব (সন্দেহ) ও সংশয় দূর করেন। এইজন্য অগ্নির অর্চি বা শিখার মত শীতল প্রভা তাঁহার কায় হইতে সমুত্থিত হয় ॥ ৫ ॥

কোন যাচকের যাচনা নরদেবের (সম্যক্‌সংবুদ্ধের) নিকট আবেদিত হইলে ইহা বন্ধ্য বা নিষ্ফল হয় না। সেইজন্য তাঁহার দেশনা বা ধর্মোপদেশ ও মারসৈন্য পরাভবের সেই অদ্ভুত ব্যাপার নিরর্থক হয় না ॥ ৬ ॥

পরিতুষ্টমানস (সম্যক্‌সংবুদ্ধেরা) জিনদিগকে মনোরম সুবর্ণময় তালপর্ণ বা

उपनहा रत्नमया च पादुका
ददाति नित्यं परितुष्टमानसः।
(१६३) ततः सदा चंक्रमते नरोत्तमः
असंस्पृशन्तो चतुरंगुलं मही ।।८।।
परेहि उक्तो परुषं पुन.पुनः
प्रभुः समानो क्षमते न ऊहते ।
ततो पियं चक्रमतो सपर्वता
समुन्नतान्तोनमति वसुन्धरा ।।६।।
करोति दीनान नयेन संग्रह
पतन्तमभ्युद्धरते महाजन ।
ततो स्य रत्नामयरत्नसचया
समोनता उन्नमते वसुधरा ।।१०।।

स्वगुणपरिकीर्तनेन च सम्यक्संबुद्धेन बुद्धानुस्मृतिर्नाम धर्मपर्यायो भाषितः ।।
तस्य पर्यवसाने आयुष्मता वागीसेन सम्यग्संबुद्धो समुखमभिस्तुतो ।

नमो स्तु ते बुद्ध अनन्तदर्शन
समन्तचक्षुः शतपुण्यलक्षण ।

---

তালব্যজন প্রদান করেন। সেইজন্য (তাঁহার) অনালোক্য বা অনালোকনীয় (?) লোক-বান্ধবেরাও সর্বদা লোকমধ্যে [পরিদৃষ্ট হয়]—ইহাই অদ্ভুত ব্যাপার ॥ ৭ ॥

পরিতুষ্টমানস হইয়া সম্যক্‌সংবুদ্ধ উপানহ বা চর্মপাদুকা ও রত্নময় (কাষ্ঠ) পাদুকা নিত্যই দান করেন। (১৬৩) সেই জন্য নরোত্তম বা নরশ্রেষ্ঠ সম্যক্‌বুদ্ধ চতুরঙ্গুলি-পরিমিত ভূমিও স্পর্শ না করিয়াও সর্বদা চংক্রমণ বা পাদচরণ করিতে পারেন ॥ ৮ ॥

পুনঃ পুনঃ অপরের দ্বারা পরুষভাবে উক্ত হইয়াও তিনি প্রভু বা সহনশীল হইয়া তাহা (পরুষতা) সহিয়া থাকেন ও তাহা গ্রাহ্যও করেন না। সেইজন্য এই সপর্বতা বসুন্ধরা, তিনি ইহাতে চংক্রমণ করিলে, সমুন্নতা ও অবনতা হইয়া থাকে ॥ ৯ ॥

তিনি তদীয় নয় বা নীতিদ্বারা দীনজনগণের সংগ্রহ করিয়া থাকেন এবং পতনশীল মহাজন বা জনসাধারণকে উদ্ধার করেন। সেইজন্য তাঁহার (চলন সময়ে) রত্নময়া ও সঞ্চিতরত্না বসুন্ধরা অবনতা ও উন্নতা হইয়া থাকে ॥ ১০ ॥

আবার স্বগুণের পরিকীর্তন জন্য সম্যক্‌সংবুদ্ধ-কর্তৃক 'বুদ্ধানুস্মৃতি'-নামক ধর্মপর্যায় বা ধর্মবিষয়ক অধ্যায় ভাষিত বা কথিত হইয়াছিল। তাহার পর্যবসান হইলে আয়ুষ্মান্ বাগীশ সম্যক্‌সংবুদ্ধকে তাঁহার সম্মুখেই স্তব করিতে লাগিলেন।

হে অনন্তদর্শন, সর্বগ-নেত্র, শত শত পুণ্যলক্ষণযুক্ত বুদ্ধ! তোমাকে নমস্কার

हितानुकम्पी परमार्थकोविद
नमामि त्वा वल्गुगिराहि गौतम ।।१।।
तारेसि तीर्णो जनता महामुने
न भायसि क्षेमकराग्रपुद्गल ।
(१६४) यथातथ स्थानमभिप्रकाशय
विनेसि सत्ये अमृते बहु जन ।।२।।
शील महर्षिस्य अनन्तदर्शिन
गम्भीरमार्यं विपुल सुभाषित ।
शीले विशिष्टो त्वमरिप्रमर्दन
इमस्मि लोके परतश्च सुव्रत ।।३।।
अखण्डमच्छिद्रमकाचमव्रण
अनाश्रवन्ते चरण महामुने ।
शुचि विशुद्धि परमा गतो सदा
विरोचसे नगशिखरे यथानलो ।।४।।
चित्तस्थितित्वे असि पारमिगतो ।
वशी समाधिस्मि तथापि पुद्गल ।
चित्ते वशी त्व वशिता परा गत
वकावकाशा विगतो विरोचसे ।।५।।

---

করিতেছি। তুমি হিতকারী ও অনুকম্পাপরায়ণ ও পরমার্থবিষয়ে কোবিদ বা সু
হে গৌতম তোমাকে বল্গু বা মধুর বাক্যসমূহদ্বারা নমস্কৃতি জানাইতেছি ॥ ১॥
হে মহামুনে! তুমি স্বয়ং তীর্ণ হইয়া জনগণকে তারিত করিতেছ। হে ে
বিধায়ক শ্রেষ্ঠপুদ্গল (জীব বা সত্ত্ব) তুমি ভয় কর না। (১৬৪) যথার্থ বা তা
স্থান বা বিষয়সমূহ প্রকাশ করিয়া তুমি বহু জনকে অমৃত সত্যে শিক্ষা
থাক ॥ ২॥

অনন্তদর্শী মহর্ষির শীল গম্ভীর আর্য ও বিপুল বলিয়া সুভাষিত বা ট
রূপে বর্ণিত হইয়া থাকে। তুমি শীলাচরণে বিশিষ্ট হইয়া অরিদিগকে প্রম
র্দিত কর এবং এই লোকে ও পরলোকে তুমি সুব্রত বা ব্রতপালনে স
থাক ॥ ৩॥

হে মহামুনে! তোমার চরণ বা আচরণ অখণ্ড অচ্ছিদ্র অকাচ বা দোষ
ব্রণ বা ক্ষত এবং আশ্রবিহীন অর্থাৎ ক্লেশশূন্য বা পাপবিহীন। তুমি সদাই
শুচিতা ও বিশুদ্ধি প্রাপ্ত হইয়া পর্বতশিখরোস্থিত অগ্নির ন্যায় প্রোজ্জ্বল থাক।
চিত্তস্থিতিবিষয়ে তুমি পারমি বা পূর্ণতাপ্রাপ্ত হইয়াছ। হে পুদ্গল!

यथेच्छकं अरणसमाधि शान्तर
····देवनरेषु अर्चित ।
निवेशसन् काञ्चनदामप्रभः
नमो स्तु ते गौतम सत्यविक्रम ॥६॥
विरोचनो नभसि यथा महाप्रभो
शुद्धे नभे पंचदशीय चन्द्रमा ।
(१६५) तथा समाधिस्मि स्थितो विरोचसे ।
सुवर्णमुत्तप्तमिवात्र पुद्गला ॥७॥
आकांक्षमाणा विगता विपण्डिता
सत्वा न जानन्ति समन्तउद्यमां ।
सुखं समाधि अरणानि सेवतो
नमो स्तु ते देवमनुष्य पूजित ॥८॥
यदा च आलोकसि नागगामि
यदा च आगता मरणाय पारं ।
मतीस्मृतीमां विमलेन चेतसा
तदा अयं भूतधरा प्रकम्पते ॥९॥

---

আবার সমাধিবিষয়েও স্ববশে থাক এবং চিত্তবিষয়েও তুমি বশী আছ। শ্রেষ্ঠ বশিতা প্রাপ্ত হইয়া তুমি বক্রদিক বা বক্রভাব হইতে সরিয়া যাইয়া তুমি প্রভাস্বর হইয়া শোভা পাও ॥ ৫ ॥

হে সত্যবিক্রম গৌতম! তোমাকে নমস্কার করিতেছি। তুমি দেব ও নরগণদ্বারা অর্চিত হও, তোমার প্রভা সুবর্ণরজ্জুর মত, তুমি যথেচ্ছভাবে সান্তর (মধ্যে মধ্যে) অরণ্যের সমাধি [ও শান্তিরস?] উপভোগ কর ॥ ৬ ॥

শুদ্ধ আকাশমণ্ডলে সূর্য যেমন মহাপ্রভাববিশিষ্ট এবং শুদ্ধ নভোমণ্ডলে পূর্ণিমার চন্দ্র যেমন রশ্মিবিশিষ্ট হয়েন, (১৬৫) হে পুদ্গল! তুমিও তেমন এখানে উত্তপ্ত সুবর্ণের ন্যায় সমাধিতে অবস্থিত হইয়া দ্যোতমান হও ॥ ৭ ॥

অপণ্ডিত ও বিমনাঃ ('বিগতা'-পাঠ সমীচীন বলিয়া প্রতিভাত হয় না) প্রাণীরা আকাঙ্ক্ষা করিয়াও, পরমসুখে অরণ্যে সমাধির সেবাকারী (সম্যক্‌সংবুদ্ধের) সর্বপ্রকার ধর্মোদ্যম বুঝিতে পারে না। হে দেব ও মনুষ্যগণদ্বারা পূজিত! তোমাকে নমস্কার করিতেছি ॥ ৮ ॥

হে নাগগামিন্‌ (হস্তিসদৃশগমনশীল)! তুমি যখন (সব দিক্‌) অবলোকন কর এবং বিমল চিত্তে মতিমান্‌ ও স্মৃতিমান্‌ হইয়া তুমি যখন মরণের পার প্রাপ্ত হও, তখন ভূতধাত্রী (পৃথিবী) প্রকম্পমানা হইয়া থাকে ॥ ৯ ॥

सत्या अभिसमेतिय दर्शनं तथा
स्वय अभिज्ञाये अनुश्रुत पुरा ।
इमा गिरां व्याहर अग्रपुद्गल
सहस्रनेत्रो मघवां व शोभसे ।।१०।।
इदं समाप्तं व्यसन महद्भयं
इतो न भोति अग्रे अस्य सभवो ।
तस्यावरोधानमधो प्रवर्ततें
निर्वाति वातान स्वरो व पाकः ।।११।।
विमुक्तिचित्तस्य विमुक्तिदर्शना
अचिन्तिया तर्कपयेन निश्रिता ।
(१६६) असकिया वीरगिरा विरोचते
या सा सुवेला मृदु सत्यसंभवा ।।१२।।
अनुद्धता ता च गिरा प्रकाशय
त्व····हि जनस्य सन्निधो ।
ते तुह्य श्रुत्वा मधुरा सुभापिता
पिवन्ति तृष्णार्त इवाम्भसार्णवे ।।१३।।

---

হে শ্রেষ্ঠ পুদ্‌গল। সেইরূপ সত্য ও দর্শন সম্যক্ উপলব্ধি করিয়া ও পূর্বে অনাশ্রুত বা অপরিজ্ঞাত ('অনুশ্রুত' পাঠ সমীচীন বোধ হয় না) বিষয় স্বয়ং উত্তমরূপে জানিয়া, হে শ্রেষ্ঠ পুদ্‌গল। তুমি এই (নিম্নোক্ত) বাণী উচ্চারণ কর। তুমি সহস্রনেত্র মঘবান্ বা ইন্দ্রের ন্যায় শোভমান হইবে॥ ১০॥

"এই ব্যসন (দুঃখ) ও মহাভয় শেষ হইয়া গিয়াছে, ইহার পর আর এই (ব্যসন ও ভয়ের) সম্ভব বা উৎপত্তি হইবে না। তাহার অবরোধন বা নিরোধ অনেক নীচে অর্থাৎ সম্পূর্ণভাবে প্রবর্তিত হইয়াছে (অর্থাৎ দুঃখ সম্পূর্ণ লুপ্ত হইয়াছে)। (কর্মের) পাক বা পরিণাম বায়ুর স্বরের ন্যায় নির্বাণ বা লোপ প্রাপ্ত হইয়াছে"॥ ১১॥

যাহা বিমুক্তচিত্তের বিমুক্তির বা মোক্ষের বিষয় প্রকাশ করে এবং যাহা চিন্তার অতীত হইলেও তর্কপথদ্বারা সমর্থিত হয়, (১৬৬) বীর (সম্যক্‌সংবুদ্ধের) (সেই) বাক্যাবলী শব্দশূন্য, সুবেল বা নম্র, মৃদু ও সত্যপ্রসূত বলিয়া উদ্দ্যোতিত হইবে॥ ১২॥

আবার জনগণের সম্মুখে তুমি অনুদ্ধত সেই বাণী প্রকাশ কর। তাহারা তোমার মধুর সুভাষণ শ্রবণ করিয়া, জলসাগরে তৃষ্ণার্ত জন যেমন (জল) পান করেন, তেমন তাহা শ্রবণ করিবে॥ ১৩॥

তুমি হত বা দুঃখাক্রান্ত প্রাণিবর্গের প্রতি মৈত্রী, ঐশ্বর্যবল ও উত্তম প্রতিভান

हृतेषु त्वं प्राणिषु मैत्रं चिन्तय
ऐश्वर्यऋद्धि प्रतिभानमुत्तमं।
श्रेष्ठेषु धर्मेषु हि पारमीगतो
यथा न कोची इह लोकधातुये ।।१४।।
प्रज्ञा च ते अस्ति अनुत्तरा मुने
सर्वस्मि लोकेऽप्रतिमा अनोपमी।
त्वमेव श्रेष्ठो सकलस्य प्राणिनो
शिलोच्चयानां यथ मेरुपर्वतः ।।१५।।
न ते स्ति तुल्यो सदृशो समानो
कुतोत्तरो गुणेषु गुणंधरस्य।
त्वमेव श्रेष्ठो परमार्थपुद्गलो
धर्माण निर्वाणमिवाचलं सुखं ।।१६।।
रागं च मोहं च प्रहाय दोषं
मानं च म्रक्षं तसिणां च जालिनीं।
(१६७) विराजसे दोषविमुक्तमानसो
यथा शशी पूर्ण इव नभे शुभे ।।१७।।
यदत्र सत्यं तुवं मार्गसे ऋजुः
सेतुर्महा सत्पुरुषेण सेवितः।

---

বা ঋদ্ধিপ্রতিভার প্রয়োগের চিন্তা করিয়া থাক। তুমি শ্রেষ্ঠ ধর্ম বা গুণসমূহের পারমী বা পূর্ণতা প্রাপ্ত হইয়াছ—এই সৃষ্ট লোকমধ্যে আর কেহ তেমন (পারমী-প্রাপ্ত) হয় নাই ॥ ১৪॥

হে মুনে! সব লোকে তোমার অনুত্তর (সর্বশ্রেষ্ঠ) অপ্রতিম ও অনুপম প্রজ্ঞাও আছে। পর্বতসমূহের মধ্যে যেমন মেরুপর্বত শ্রেষ্ঠ, তেমনি তুমিও সকল প্রাণিগণের মধ্যে শ্রেষ্ঠ ॥ ১৫॥

তুমি সর্বগুণধর, তাই গুণাবলীবিষয়ে অন্য কেহই তোমার তুল্য, সদৃশ বা সমান নাই। তোমা হইতে অধিক হইবে কেমন করিয়া? তুমি শ্রেষ্ঠ পরমার্থ-পুদ্গল (তত্ত্বতঃ শ্রেষ্ঠ জীব); যেমন সব ধর্ম বা ভাববিষয়ে নির্বাণই অচল ও সুখকর বস্তু ॥ ১৬॥

তুমি রাগ, মোহ, দোষ (দ্বেষ?), মান, ম্রক্ষ (শাঠ্য বা কপটাচার) ও জালবৎ বন্ধ-কারণ তৃষ্ণা ত্যাগ করিয়া, (১৬৭) দোষবিমুক্ত-মানস হইয়া, নির্মল গগনে পূর্ণচন্দ্রের ন্যায় বিরাজমান রহিয়াছ ॥ ১৭॥

इमा गिर व्याहर अग्रपुद्गल
सहस्रनेत्रो मघवा व शोभसे ॥१८॥
क्लेशैर्विमुक्त विमल सुशान्त
निषेव सत्वशरण समाधि ।
हिताय भूतानभिभुर्विराजसे
रवी यथा देवमनुष्यपूजित ॥१६॥
अनिश्रित त्व इह परत्र च
ध्यायन्तो ध्याने रमसे प्रतिष्ठित ।
वन्दन्ति देवा बहवो समागता
नमस्कृत प्राञ्जलियो महामुनि ॥२०॥
बहुधा बहुप्रकार चक्षु भवते विशुद्धचक्षूणा ।
जरामरणमर्दनान बुद्धान अदान्तदमकाना ॥२१॥
लोकोत्तरा भगवतो चर्या लोकोत्तर कुशलमूल ।
गमन स्थित निषण्ण शयित लोकोत्तर मुनिनो ॥२२॥
यत्तत्सुगतशरीर भवते भवस्य बन्धनक्षयकरण ।
(१६८) लोकोत्तर तदपि भो इत्यत्र न संशय कार्यो ॥२३॥

---

যে-হেতু এই পৃথিবীতে শক্র বা সরলস্বভাব তুমি সত্যের অন্বেষণ করিয়া থাক, (অতএব) তুমি সৎপুরুষের সৌহিত মহান সেতুস্বরূপ। হে শ্রেষ্ঠ পুদ্গল তুমি এই বাণী ঘোষণা কর। তুমি সহস্রনেত্র মঘবান্ বা ইন্দ্রের ন্যায় শোভমান আছ ॥ ১৮ ॥

যে সমাধি (ধ্যান) ক্লেশাদিমুক্ত বিমল ও সুশান্ত সত্ত্বগণের শরণ বা আশ্রয়স্বরূপ সেই সমাধির সেবা তুমি কর। দেব ও মনুষ্যগণের পূজিত রবির ন্যায় তুমি ভূতগণের হিতার্থ অভিভূ বা জয়শীল হইয়া বিরাজমান থাক ॥ ১৯ ॥

তুমি ইহলোকে ও পরলোকে (অন্য কোন বস্তুর উপর) নির্ভরশীল নহ, তুমি ধ্যানে বা সমাধিতে প্রতিষ্ঠিত হইয়া ধ্যান করিতেই রত থাক। বহু দেবতারা সমাগত হইয়া কৃতাঞ্জলি হইয়া নমস্কৃত মহামুনি তোমাকে বন্দনা করেন ॥ ২০ ॥

যাঁহারা জরা ও মরণের মর্দনকারী ও অদান্ত জনের দমনকারী বিশুদ্ধ-চক্ষু বিশিষ্ট সেই বুদ্ধগণের চক্ষু বহু রকমে বহু প্রকারবিশিষ্ট হইয়া থাকে ॥ ২১ ॥

ভগবান (বুদ্ধের) চর্যা বা আচরণ লোকোত্তর বা অনন্যসাধারণ (তাঁহার) কুশল মূলও লোকোত্তর হইয়া থাকে। মুনির (অর্থাৎ বুদ্ধের) গমন স্থিতি, উপবেশন এবং শয়নও লোকোত্তর হয় ॥ ২২ ॥

ভবের (সংসারের) বন্ধনক্ষয়কারী সুগতের যে প্রসিদ্ধ শরীর (১৬৮) তাহা ইহাও লোকোত্তর। এই বিষয়ে কোন সংশয় করা উচিত নহে ॥ ২৩ ॥

चीवरधरणं मुणिनो लोकोत्तरं अत्र संशयो नास्ति ।
आहाराहरणमथो लोकोत्तरमेव सुगतस्य ॥२४॥
देशना नरनागानां सर्वलोकोत्तरा मता ।
यथातथं प्रवक्ष्यामि माहात्म्यं वरबुद्धिनां ॥२५॥
देशकालवशं प्राप्य परिपाकं च कर्मण: ।
सत्यं वा अभिनिर्वृत्तं धर्म देशेन्ति नायका: ॥२६॥
लोकानुवर्तनां बुद्धा अनुवर्तन्ति लौकिकी ।
प्रज्ञप्तिमनुवर्तन्ति यथा लोकोत्तरामपि ॥२७॥
इर्यापथां दर्शयन्ति चत्वार: पुरुषोत्तमा: ।
नो च परिश्रमस्तेषां जायते शुभकर्मिणां ॥२८॥
पादां च नाम धोवन्ति न चैषां सज्जते रज: ॥
पादा: कमलपत्राभा एषा लोकानुवर्तना ॥२९॥
स्नायन्ति नाम संबुद्धा न चैषां विद्यते मलो ।
विम्बे कनकविम्बाभे एषा लोकानुवर्तना ॥३०॥

---

মুনির চীবরগ্রহণ (কাষায়বস্ত্রধারণ) লোকোত্তর ইহাতেও সংশয় নাই। আবার সুগতের আহার্যবস্তুর আহরণ বা সংগ্রহও লোকোত্তরই হইয়া থাকে ॥ ২৪ ॥

(বুদ্ধের ন্যায়) নরশ্রেষ্ঠদিগের দেশনা বা ধর্মোপদেশও সর্বলোকোত্তর বলিয়া মনে হয়। শ্রেষ্ঠবুদ্ধিযুক্ত (বুদ্ধগণের) মাহাত্ম্য আমি যথাযথভাবে বলিব ॥ ২৫ ॥

দেশ ও কালের বশ প্রাপ্ত হইয়া এবং কর্মের পরিপাক লাভ করিয়া নায়কগণ (অর্থাৎ ধর্মনেতারা) সত্য ও অভিনির্বৃত (শান্তি বা সুখদায়ক) ধর্মের দেশনা বা উপদেশ দেন ॥ ২৬ ॥

বুদ্ধগণ লৌকিক লোকানুবর্তন (অর্থাৎ লোকেরা যদ্রূপ করে তদ্রূপ কার্য করা) অবলম্বন করেন। কিন্তু, আবার, তাঁহারা লোকোত্তর প্রজ্ঞপ্তি বা প্রকৃষ্ট জ্ঞানের অনুবর্তন বা অবলম্বন করেন ॥ ২৭ ॥

পুরুষোত্তমেরা চারিপ্রকার (বিশিষ্ট) ঈর্যাপথ (অর্থাৎ গমন, স্থিতি, উপবেশন ও শয়ন) আচরণ করেন। শুভকর্মকারী তাঁহাদের (এই বিষয়ে) কোন পরিশ্রমও উৎপন্ন হয় না ॥ ২৮ ॥

(তাঁহারা) পাদপ্রক্ষালন বা পাদধাবন করিয়া থাকেন, (যদিও) (পাদদেশে) কোন রজঃকণা বা ধূলি সংলগ্ন হয় না। তাঁহাদের পাদ কমলপত্রতুল্য (অর্থাৎ নির্মল)। এই (পাদধাবন) তাঁহাদের লোকানুবর্তনমাত্র ॥ ২৯ ॥

সংবুদ্ধেরা স্নানও করিয়া থাকেন, (যদিও) তাঁহাদের কনকময় বিম্বফল-সদৃশ বিম্বে বা মূর্তিতে কোন মল বিদ্যমান নাই। এই (স্নান) তাঁহাদের লোকানুবর্তন-মাত্র ॥ ৩০ ॥

दन्तधोवञ्च सेवन्ति मुख चोत्पलगन्धिक ।
निवसन निवासेन्ति प्रावार च त्रिचीवर ॥३१॥
चैल वातानि वायित्वा विक्षोपेन्ति न देहक ।
(१६६) वस्त्र पुरुषसिंहाना एषा लोकानुवर्तना ॥३२॥
छायाया च निषीदन्ति आतपश्च न बाधति ।
बुद्धाना शुभनिष्यन्दाना एषा लोकानुवर्तना ॥३३॥
औषध प्रतिसेवन्ति व्याधि चैषा न विद्यते ।
नायकाना फल महन्त एषा लोकानुवर्तना ॥३४॥
प्रभुश्च कर्म वारयितु कर्म दर्शयन्ति च जिना ।
ऐश्वर्यं विनिगूहन्ति एषा लोकानुवर्तना ॥३५॥
करोन्ति नाम आहार न चैषा बाधते क्षुधा ।
जनताया उपदार्थं एषा लोकानुवर्तना ॥३६॥
पिबन्ति नाम पानीय पिपासा च न बाधते ।
तदद्भुत महर्षिना एषा लोकानुवर्तना ॥३७॥

---

তাঁহারা দন্তধাবনও করেন, (যদিও) তাঁহাদের মুখ উৎপল বা পদ্মের গন্ধযুক্ত। তাঁহারা বস্ত্রধারণও করেন, (তাঁহাদের) প্রাবার বা উত্তরাসঙ্গও (উপরিবস্ত্রও) তিনখানি চীবরবিশিষ্ট ॥৩১॥

বাতসমূহ তাঁহার চৈল বা বস্ত্র বাতাসদ্বারা বিক্ষোপিত বা আন্দোলিত করে, কিন্তু তাঁহার দেহকে নহে। (১৬৯) পুরুষসিংহ (বোধিসত্ত্বদিগের) এই বস্ত্রধারণও লোকানুবর্তনমাত্র ॥৩২॥

আতপ ও রৌদ্র কোন কষ্ট দিতে পারে না তথাপি তাঁহারা ছায়ায় উপবেশন করিয়া থাকেন। শুভ নিষদ্যা বা স্বল্প শয্যায় স্পন্দশীল উপবেশন-স্থানে উপবেশনশীল বুদ্ধগণের (শয্যা ব্যবহার বা উপবেশন) লোকানুবর্তনমাত্র ॥৩৩॥

যদিও তাঁহাদের কোন ব্যাধি নাই—তথাপি তাঁহারা ঔষধ ব্যবহার করেন। এই (লোক) নায়কদিগের ফল-লাভ যে মহান হইয়া থাকে—তাহাও লোকানুবর্তনমাত্র ॥৩৪॥

কর্ম নিবারিত রাখিতে সমর্থ হইয়াও জিনেরা (বুদ্ধেরা) কর্ম প্রদর্শিত করেন। তাঁহারা তাঁহাদের ঐশ্বর্য লুক্কায়িত রাখিতে পারেন। এই সবও লোকানুবর্তনমাত্র ॥৩৫॥

ক্ষুধা তাঁহাদিগকে কোন কষ্ট না দিলেও সত্যই তাঁহারা আহার করিয়া থাকেন। জনগণ হইতে (আহার্যাদির উপহার) গ্রহণ জন্য এই ব্যবহার। এই সবও লোকানুবর্তনমাত্র ॥৩৬॥

चीवराणि निवासेन्ति सदा च प्रावृतो जिनः।
यथारूपो भवे देवो एपा लोकानुवर्तना ॥३८॥
केशा च ओरूपयन्ति न चैपां छिन्दते क्षुरः
केशां नीलाञ्जननिभां एपा लोकानुवर्तना ॥३९॥
जरा च उपदेशेन्ति न चैपां विद्यते जरा।
जिना जिनगुणोपेता एपा लोकानुवर्तना ॥४०॥
कल्पकोटीमसंख्येया पुण्येपु पारमिगता।
आरब्धमुपदेशेन्ति एपा लोकानुवर्तना ॥४१॥
(१७०) न च मैथुनसंभूतं सुगतस्य समुच्छ्रित।
मातापितृञ्च देशेन्ति एपा लोकानुवर्तना ॥४२॥
दीपंकरमुपादाय वीतरागस्तथागतः।
राहुलं पुत्रं दर्शेति एपा लोकानुवर्तना ॥४३॥
कल्पकोटीमसंख्येयां प्रज्ञापारमिता गता।
बालभावं च दर्शेन्ति एपा लोकानुवर्तना ॥४४॥

---

পিপাসা তাঁহাদিগকে কোন কষ্ট না দিলেও, সত্যই তাঁহারা জল পান করিয়া থাকেন। মহর্ষিদিগের তাহা এক অদ্ভুত ক্রিয়া। এই সবও লোকানুবর্তনমাত্র ॥ ৩৭ ॥

জিন বা বুদ্ধ সর্বদাই প্রাবৃত থাকেন। তথাপি তাঁহারা চীবর পরিধান করিয়া থাকেন। যেমন দেবগণ এইরূপই করিয়া থাকে। এই সবও লোকানুবর্তনমাত্র ॥ ৩৮ ॥

তাঁহারা তাঁহাদের নীলাঞ্জনসদৃশ (স্নিগ্ধ) কেশরাশিকে অবরোপিত করেন অর্থাৎ ক্ষুরাধারে ছাঁটিয়া রাখেন, যদিও ক্ষুর তাহা ছেদন করিতে পারে না। এই সবও লোকানুবর্তনমাত্র ॥ ৩৯ ॥

জিনগুণোপেত জিনগণ (বুদ্ধেরা) (নিজদেহে) জরা প্রদর্শন করেন, যদিও তাঁহাদের জরা বিদ্যমান নাই। এই সবও লোকানুবর্তনমাত্র ॥ ৪০ ॥

অসংখ্যেয় কোটিকল্পে পুণ্যবিষয়ে পারংগত বা পূর্ণসিদ্ধিপ্রাপ্ত হইয়াও (তাঁহারা) কেবল (পুণ্যকর্মের) আরম্ভ প্রদর্শন করেন। এই সবও লোকানুবর্তন-মাত্র ॥ ৪১ ॥

আবার সুগতের সমুচ্ছ্রয় (জন্ম বা শরীর) মৈথুন-সম্ভূত নহে। তথাপি তাঁহারা মাতা ও পিতার পরিচয় দিয়া থাকেন। এই সবই লোকানুবর্তন মাত্র ॥ ৪২ ॥

দীপঙ্কর (বুদ্ধ) হইতে আরম্ভ করিয়া, রাগ বা আসক্তিশূন্য তথাগত (গৌতম বুদ্ধ) রাহুল-নামক পুত্রকে প্রদর্শিত করেন। এই সবও লোকানুবর্তন মাত্র ॥ ৪৩ ॥

অসংখ্যেয় কোটি কল্পে প্রজ্ঞা পার বা পূর্ণসিদ্ধি প্রাপ্ত হইয়াও তাঁহারা বালভাব (অপ্রাজ্ঞ-সদৃশ) ব্যবহার প্রদর্শন করেন। ইহাও লোকানুবর্তন মাত্র ॥ ৪৪ ॥

असन्मन्ना विमापित्वा अस्मि लोके सदेवके ।
पुन पर्येषन्ति तीर्थे एषा लोकानुवर्तना ॥४५॥
बोधिसत्वामतुला बोधि सर्वसत्वान कारणा ।
अल्पोत्सुकत्व प्रदेशेन्ति एषा लोकानुवर्तना ॥४६॥

परमगुणसपन्ना वचनसपन्नाश्च सर्वे सम्यक्सवुद्धा । षष्टिभि गुणै सम्यक्सबुद्धाना वाचा समन्वागता भवति । कतमेहि षष्टिभि ।

गीतरवमधुरवादी नरवरवचना विनिश्चरति वाचा ।
वीणारववेणुरवा हसरवरुता सुगतवाचा ॥१॥
जीमूतरसितमधुरा परभृतरथनेमितुल्यनिर्घोषा ।
सागरनदितसारसप्रभावा वरबुद्धिनो वाचा ॥२॥
किन्नरकलविकरुता मेघवरस्वररवा वरगजरुता ।
(१७१) ऋषभमृगराजरसिता वाचा वरलक्षणधराणा ॥३॥
दुन्दुभिरवगम्भीरा वनदेवअनिलविधूतस्वरप्रपाता ।
भूमीविक्षोभनरवा गिरा नरमरुप्रधानाना ॥४॥

---

এই লোকে ও দেবলোকে তাঁহারা যদিও অসৎ মন্ত্রের (বা মিথ্যা দর্শনের) বিরোধিতা করেন তথাপি আবার অন্যান্য তীর্থগণ বা বিধর্ম সাম্প্রদায়িকদিগকেও অন্বেষণ করেন (অর্থাৎ তাঁহাদের মতবাদ জানিবার জন্য)। ইহাও লোকানুবর্তন মাত্র॥ ৪৫॥

সর্বসত্ত্বের কারণে অতুল সংবোধি (পূর্ণ প্রাজ্ঞতা) লাভ করিয়াও তাঁহারা যে (ধর্মবিষয়ে) অল্প ঔৎসুক্য প্রদর্শন করেন—ইহাও লোকানুবর্তন মাত্র॥ ৪৬॥

সব সম্যকসংবুদ্ধেরা পরমগুণবিশিষ্ট-বচন সম্পন্ন হইয়া থাকেন। সম্যক্-সংবুদ্ধদিগের বাণী ষষ্টিপ্রকার গুণদ্বারা সমুপেত বা যুক্ত থাকে। কোন্ কোন্ ষষ্টি গুণ?

নরবর (সংবুদ্ধদিগের) উচ্চারিত বাণী গীত বা গানের রবের ন্যায় মধুর স্বর বিশিষ্ট হইয়া বহির্গত হয়। সুগতদিগের বাণী বীণা ও বেণুর রবের ন্যায় শ্রুত হয় এবং ইহা হংসের রবের ন্যায়ও উচ্চারিত হয়॥ ১॥

শ্রেষ্ঠ বুদ্ধিবিশিষ্ট (বুদ্ধগণের) বাণী জীমূত বা মেঘের শব্দের ন্যায় মধুর এবং কোকিল ও রথের নেমির নির্ঘোষের তুল্যও হয় এবং ইহা সাগরের নর্দিত বা গর্জনের মত। কিংবা সারস পক্ষীর রবের তুল্যও হয়॥ ২॥

(১৭১) শ্রেষ্ঠলক্ষণধারী (বুদ্ধগণের) বাণী বা শব্দ কিন্নরদিগের কল বক্রার (উন্মাদক বাদ্যযন্ত্রের) রব সদৃশ শ্রেষ্ঠ মেঘসমূহের স্বরতুল্য শ্রেষ্ঠ গজের রবের ন্যায়। এবং ঋষভ ও মৃগরাজ (সিংহের) রবের ন্যায় প্রতিভাত হয়॥ ৩॥

নর ও দেবগণমধ্যে প্রধান (বুদ্ধদিগের) বাণী দুন্দুভিরবের ন্যায় গম্ভীর বায়ু-

पंचांगिकतुल्यरवा प्रलुलितकलहंसबर्हिणनिवाता ।
बिम्बोष्ठसुतनुजिह्वा जिनवदना निश्चरति वाचा ॥५ ॥
गन्धर्वगीतमधुरा जलधाराणा निपाततुल्यरवा ।
अविस्तरपिण्डितरवा गिरा गुणवरप्रधानानां ॥६ ॥
वरकिंकणीकसलीलसुसचिता हेमजालतुल्यरवा ।
आभरणघट्टितरवा भुवि दिवि च गिरा प्रधानानां ॥७ ॥
नातिद्रुता अनमन्ती अनुपच्छिन्ना विवर्तते मधुरा ।
गलितपदसंचयवती वाचा वरलक्षणधराणां ॥८ ॥
सर्वामेवानुचरति परिषा यदि लोकधातुनयुतानि ।
विज्ञापयते सर्वा परिषां सुमधुरा वाचा दशबलाना ॥९ ॥
शकयावनचीणरमठपह्लवदरदेषु दस्युपरिषाया ।
एकविधमुच्यमाना सर्वविषयचारिणी भवति ॥१० ॥

---

দ্বারা বিধৃত বা কম্পিত বনদেবতার স্বর-প্রপাত বা নির্গমের ন্যায় অনুভূত। এবং ভূমিবিক্ষোভ বা ভূমিকম্পের রবসদৃশ হইয়া থাকে॥ ৪॥

জিনদিগের বিম্বোষ্ঠের ন্যায় অত্যন্ত ক্ষুদ্রাকার জিহ্বাসমন্বিত বদন হইতে এমন বাক্ নির্গত হয়, যাহা (আতত, বিতত, অতত-বিতত, ঘন ও শুষির—এই) পঞ্চাঙ্গ তূর্যের ('তুল্য' শব্দটিকে 'তূর্য' পাঠ করা উচিত) রবের ন্যায় রববিশিষ্ট, কলহংস ও ময়ূরের সুখকর নিনাদ-সদৃশী ('নিবাত-শব্দটিকে 'নিবাদ' পাঠ করিলে ব্যাখ্যা সমীচীন হয়)॥ ৫॥

শ্রেষ্ঠ গুণদ্বারা প্রধান (বুদ্ধগণের) বাক্ বিস্তৃতি-রহিত হইয়া পিণ্ডিত বা সংক্ষিপ্ত রববিশিষ্ট হয়, গন্ধর্বদিগের গীতের ন্যায় মধুর হয় এবং জলধারাসমূহের নিপতন-শব্দের তুল্য রববিশিষ্ট হয়॥ ৬॥

প্রধান (বুদ্ধগণের) বাক্ স্বর্গে ও ভূলোকে শ্রেষ্ঠ কিংকিণীর (বা ক্ষুদ্র ঘণ্টিকার) মধুর ও সুসঙ্গত (একীভূত) রবতুল্য হইয়া থাকে, ইহা সুবর্ণজালের রবের তুল্য রববিশিষ্ট এবং আভরণের (গাত্রভূষণের) সংঘর্ষণ হইতে উৎপাদিত রবের তুল্য হইয়া থাকে॥ ৭॥

শ্রেষ্ঠ লক্ষণধারী (বুদ্ধদিগের) বাণী অতিদ্রুত ভাবে প্রবর্তিত নহে, নীচগামিনী নহে, উপচ্ছিন্ন (স্বরভঙ্গ বা গদ্গদবিশিষ্ট) নহে এবং ইহা গলিত বা ভাষিত অবস্থায় পদসংচয়- (উত্তম উত্তম পদসংঘ) যুক্ত হইয়া থাকে॥ ৮॥

দশবল (বুদ্ধদিগের) সুমধুর বাণী সর্ব পরিষদে বিস্তৃত হইয়া থাকে, যদিও তাহাতে নিযুত সংখ্যক লোক উপস্থিত থাকে; এবং ইহা সর্ব পরিষদকে (সর্ব বিষয়ে) বিজ্ঞাপিত করিতে পারে॥ ৯॥

যদিও (এই বাণী) একবিধ (ভাষায়) উচ্যমান হয়, তথাপি ইহা শক, যবন, চীন,

परिषा नातिक्रमते निश्चरमाणा गिरा नरवराणा ।
(१७२) न वर्धते न च हायति गिरा स्थितलया दशबलाना ॥११॥
न च भिद्यते न नुद्यति न च उपतप्यते · · · · ।
न च खिलखलखलायति अभिस्वररुता सुगतवाचा ॥१२॥
न च सा अपशब्दवती शब्दभ्रष्टा अशेष अनुयुक्तशब्दा ।
शब्देषु कुशलाकुशला सर्वा जनता प्रहर्षयति ॥१३॥
वदना सुविमलदशना निश्चरति गिरा यदा गुणधराणा ।
माद्यन्ति शकुनसघा गगणतलगता वनगताश्च ॥१४॥
यो यस्य स्वर अभिमत सा त पूरयति तस्य सकल्प ।
सुगतवचनप्रभूता वाचा परिषदि विचरमाणा ॥१५॥
वरवासनसहितघोषा गिरिनदिनिर्घोषसन्निभा शुद्धा ।
उत्क्रोशकुररस्तनया प्रभवति वाचा वररुताना ॥१६॥

---

রমঠ, পহ্লব ও দরদ বিষয় বা দেশের দস্যুপরিষদেও একরূপভাবে চলিত থাকে (অর্থাৎ ইহা সকল দেশেই সমানভাবে বোধগম্য হইয়া থাকে) ॥ ১০॥

নরশ্রেষ্ঠ (বুদ্ধগণের) বাক্ উচ্চারিত হইয়া পরিষদের কাহাকেও অতিক্রম করে না (অর্থাৎ কাহারও নিকট অপ্রতিভাত থাকে না)। (১৭২) দশবলীদিগের এই (বাণী) বর্ধিতও হয় না, ক্ষীণও হয় না—বরং ইহার লয় (সমভাবে) স্থিত থাকে॥ ১১॥

সুগতগণের বাক্ অভিস্বর বা দেবস্তুতির মত স্বরবিশিষ্ট হয়। ইহা ভগ্ন হয় না। ইহা (বলপ্রয়োগদ্বারা অন্যকে) উত্তেজিত করে না এবং ইহা অন্যের উপতাপ জন্মায় না এবং ইহা খল খল ভাবাপন্ন হয় না (অর্থাৎ ইহা অস্থানে স্খলিত হয় না বা বিরাম লাভ করে না)॥ ১২॥

এবং এই বাক্ অপশব্দবতী (অর্থাৎ ইহা অসিদ্ধপদযুক্ত) হয় না, সদ্শব্দ-প্রয়োগ হইতে ভ্রষ্ট হয় না, এবং ইহা সম্পূর্ণভাবে উপদেশোপযোগী শব্দদ্বারা সমন্বিত থাকে। ইহা কুশল ও অকুশল সব জনকেই শব্দসমূহের প্রয়োগদ্বারা হর্ষযুক্ত করিয়া থাকে॥ ১৩॥

গুণধর (বুদ্ধগণের) সুবিমল দশনযুক্ত বদন হইতে যখন কোন বাণী নির্গত হয় তখন গগনতলস্থিত ও বনস্থিত পক্ষিসমূহ প্রমত্ত বা আহ্লাদযুক্ত হইয়া থাকে॥ ১৪॥

বচনপ্রয়োগকুশল সুগতগণের বাণী (কোন) পরিষদে ভাষিত হইলে ইহা (পরিষদে স্থিত লোকমধ্যে) যাহার যেরূপ স্বর অভিমত হয় সেই বাণী তাহার সেই সংকল্প পূর্ণ করিয়া থাকে॥ ১৫॥

শ্রেষ্ঠ স্বরশালী (বুদ্ধদিগের) শুদ্ধ বাণী উত্তম বাসন-(সুগন্ধ অর্থাৎ মাধুর্য-) যুক্ত ঘোষ বা ধ্বনিবিশিষ্ট হয় এবং ইহা গিরিনদীর নির্ঘোষ তুল্য শব্দবিশিষ্ট এবং ইহা উৎক্রোশশীল বা উচ্চনিনাদী কুররস্বরতুল্য হইয়া প্রবর্তিত হয়॥ ১৬॥

शकुन्तजीवंजीवक जिनवाचा कनकतालपत्ररवा।
पटुपटहप्रवदमृदंगचाटुस्वरतुल्यनिर्घोषा ॥१७॥
आज्ञेया विज्ञेया गम्भीरभीष्मरूपा कर्णसुखा।
हृदयंगमा च नित्यं वाचा वरपारामिगतानां ॥१८॥
वल्लकिश्रवणीया च प्रेमणिया च गिरा गुणधारीणा।
विपुलशुभसचयानां सर्वेषा अनन्तयशसानामिति ॥१९॥

(१७३) यथाभूतं देशिता वाचा। सम्यक्संबुद्धा एवं धर्म देशयन्ति। नाहं भिक्षवो ये धर्मा अनित्यास्ते नित्यतो देशयामि। नापि ये धर्मा नित्या ते अनित्यतो देशयामि। नापि ये धर्माः दु खास्ते सुखतो देशयामि। नापि ये धर्मा सुखा ते दु.खातो देशयामि। नापि ये धर्मा अनात्मीया ते आत्मतो देशयामि। नापि ये धर्मा आत्मीयास्ते अनात्मतो देशयामि। नापि ये धर्मा अशुभास्ते शुभतो देशयामि। नापि ये धर्माः शुभास्ते अशुभतो देशयामि। नापि ये धर्मा रूपिणस्ते अरूपिणो देशयामि। नापि ये धर्मा. कुशलास्ते अकुशलातो देशयामि। नापि

---

জিনগণের বাক্ শকুন্ত ও জীবঞ্জীবক পক্ষীর স্বরতুল্য এবং কনকনির্মিত তাল-পত্রের রববিশিষ্ট হয় এবং ইহার নির্ঘোষ পটু পটহ ও শব্দকারী মৃদঙ্গের চাটু বা মধুর স্বরের তুল্য হইয়া থাকে॥ ১৭॥

শ্রেষ্ঠ পারমি বা সম্যক্ সংবোধি প্রাপ্ত (বুদ্ধদিগের) বাক্ নিত্যই হৃদয়ংগম হইয়া থাকে এবং ইহা কর্ণসুখকর হইলেও গম্ভীর ও ভীষণ বলিয়া অজ্ঞাত ও বিজ্ঞাত হওয়ার যোগ্য॥ ১৮॥

বিপুল শুভ বা পুণ্যের সঞ্চয়কারী ও অনন্ত যশোযুক্ত সব গুণধারী (বুদ্ধ-গণের) বাক্ বল্লকী বা বীণার মত শ্রুতিমধুর ও প্রেমোৎপাদনে সমর্থ হইয়া থাকে॥ ১৯॥

(১৭৩) (বুদ্ধগণের) বাক্ যথাযথভাবে দেশিত বা বর্ণিত হইল। সম্যক্-সংবুদ্ধগণ এইভাবে ধর্মের দেশনা বা উপদেশ প্রদান করেন। হে ভিক্ষুগণ! যে সব ধর্ম (বস্তু বা বিষয়) অনিত্য সেগুলিকে আমি নিত্য বলিয়া উপদেশ করি না, এবং যেগুলি নিত্য সেগুলিকেও অনিত্য বলিয়া উপদেশ করি না। আবার যে-সব ধর্ম (বস্তু বা বিষয়) দুঃখকর সেগুলিকে সুখকর বলিয়া উপদেশ করি না, এবং যেগুলি সুখকর সেগুলিকেও দুঃখকর বলিয়া উপদেশ করি না। আবার যে সব ধর্ম অনাত্মীয় বা আত্মবিহীন সেগুলিকে আত্মীয় বা আত্মযুক্ত বলিয়া উপদেশ করি না, এবং যেগুলি আত্মীয় সেগুলিকেও অনাত্মীয় বা আত্মবিহীন বলিয়া উপদেশ করি না। আবার যে সব ধর্ম অশুভ সেগুলিকে শুভ বলিয়া উপদেশ করি না, এবং যে-সব ধর্ম শুভ সেগুলিকেও অশুভ বলিয়া উপদেশ করি না। যে-সব ধর্ম রূপবিশিষ্ট

ये धर्मा अकुशलास्ते कुशलातो देशयामि। नापि ये धर्मा अनाश्रवा ते साश्रवा ति देशयामि। नापि ये धर्मा साश्रवास्ते अनाश्रवा ति देशयामि। नापि ये धर्मा व्याकृतास्ते अव्याकृता इति देशयामि। नापि ये धर्मा अव्याकृतास्ते व्याकृता इति देशयामि। नापि ये धर्मा हीनास्ते प्रणीता इति देशयामि। नापि ये धर्मा प्रणीतास्ते हीना इति देशयामि। नापि ये धर्मा गृहाश्रितास्ते नैष्क्रम्याश्रिता इति देशयामि। नापि ये धर्मा नैष्क्रम्याश्रितास्ते गृहाश्रिता इति देशयामि। अथ खलु भो धुतधर्मधर सम्यक्सबुद्धा सत्यवादि कालवादि भूतवादि अर्थवादि तथावादि अनन्यथावादि अवितथवादि धर्मवादि विनयवादि इति।

(१७४) भूतपूर्व भो धुतधर्मधर तुषितभवनकायिको देवपुत्रो शिखरधरो नाम बोधिसत्व सम्यक्सबुद्ध ऋषिवदनगत वाराणस्या वनवरे वरचक्रप्रवर्तन-दिवसे भगवन्त समुखाभिरध्यभापे सगौरव सप्रतीस प्रह्व कृताजलिपुट।

---

সেগুলিকে অরূপী (রূপশূন্য) বলিয়া উপদেশ করি না, [এবং যে সব ধর্ম অরূপী সেগুলিকেও রূপবিশিষ্ট বলিয়া উপদেশ করি না (এই বাক্যটি পুস্তকে নাই)] যে-সব ধর্ম কুশল বা সাধু (ন্যায্য) সেগুলিকে অকুশল বলিয়া উপদেশ করি না, এবং যে সব ধর্ম অকুশল সেগুলিকে কুশল বলিয়া উপদেশ করি না। যে সব ধর্ম অনাশ্রব বা ক্লেশরহিত সেগুলিকে সাশ্রব বা আশ্রবযুক্ত বলিয়া উপদেশ করি না এবং যে সব ধর্ম সাশ্রব সেগুলিকেও আশ্রবশূন্য বলিয়া উপদেশ করি না। আবার যে সব ধর্ম ব্যাকৃত বা উদঘোষিত বা পরিস্ফুটভাবে প্রকাশিত সেগুলিকে অব্যাকৃত বা অপ্রকাশিত বলিয়া উপদেশ করি না এবং যে সব ধর্ম অব্যাকৃত সেগুলিকেও ব্যাকৃত বলিয়া উপদেশ করি না। যে সব ধর্ম হীন বা নীচশ্রেণীভুক্ত সেগুলিকে প্রণীত বা উচ্চশ্রেণীভুক্ত বা উপাদেয় বলিয়া উপদেশ করি না, এবং যে সব ধর্ম প্রণীত বা উদাদেয় সেগুলিকে হীন বলিয়া উপদেশ করি না। যে সব ধর্ম গৃহাশ্রিত অর্থাৎ গৃহস্থ-সম্পর্কীয় সেগুলিকে নৈষ্ক্রম্যাশ্রিত অর্থাৎ অনাগরিক পরিব্রাজক সম্পর্কীয় বলিয়া উপদেশ করি না এবং যে সব ধর্ম নৈষ্ক্রম্যাশ্রিত সেগুলিকে গেহাশ্রিত বা গৃহাশ্রিত বলিয়া উপদেশ করি না। হে নিষ্পাপ ও ধর্মধর। সম্যক্‌সংবুদ্ধগণ (উপদেশ প্রদান সময়ে) সত্যবাদী যথাকালবাদী ভূত বা তথ্যবাদী অর্থযুক্ত বিষয়-বাদী, ও তথাবাদী বা নিশ্চিত নিয়মবাদী হইয়া থাকেন তাঁহারা অন্যথাবাদী নহেন অসদৃশবাদীও নহেন, তাঁহারা ধর্মানুসারে উপদেশ বলেন ও বিনয়ানুসারে উপদেশ বলেন ইতি।

(১৭৪) হে নিষ্পাপ ও ধর্মধর। পূর্বকালে তুষিতভবনবাসী শিখরধর নামক এক বোধিসত্ত্ব দেবপুত্র বরচক্রপ্রবর্তনদিবসে বারাণসীতে শ্রেষ্ঠবনে (মৃগদাবে) ঋষিপতনেস্থ ভগবান সম্যক্‌সংবুদ্ধকে তাঁহার সম্মুখীন হইয়া গৌরব বা শ্রদ্ধা সহকারে সম্মানপুরঃসর বিনীতভাবাপন্ন ও কৃতাঞ্জলিপুট হইয়া বলিতে লাগিলেন—

साधु ते साधुरूपस्य वाचा न प्रतिहन्यते ।
साधु अर्थान्विता साध्या वाचा तव मनोरमा ।।१ ।।
साधु सुस्वरसयोगावर्णसन्धिगुणान्विता ।
साधु सत्यानि चत्वारि प्रवदसे महामुने ।।२ ।।
साधु ते देवगन्धर्वा पिवन्ति मधुरा गिरा ।
साध्विहाप्रतिम चक्र प्रवर्तेसि अनिवर्तिक ।।३ ।।
तुभ्य लोके समो नास्ति रूपो वर्णे कुले वले ।
इर्यापथे च वीर्ये च ध्याने ज्ञाने शमे दमे ।।४ ।।
अद्य हृष्टा दश वीर कोटचो ते प्रथमे फले ।
विनीता देवपुत्राणा शासने प्रथमे मुने ।।५ ।।
त्रिश कोटचो प्रभो वीर विनेसि प्रथमे फले ।
द्वितीये शासने नर देवपुत्राण एव च ।।६ ।।
पञ्चाश कोटीयो भूयो शासने तृतिये मुने ।
विनीता देवपुत्राणा अपायेहि विमोचिता ।।७ ।।

---

ইহা সাধু যে, সাধু বা সুন্দর রূপবিশিষ্ট তোমার বাক্ বা বাণী প্রতিহত হয় না, ইহা সাধু যে, তোমার মনোরম ও অর্থান্বিত বাক্য সাধ্য বা সাধনীয় হইতে পারে॥ ১॥

হে মহামুনে! ইহা সাধু যে, (তোমার বাণী) সুস্বর সংযুক্ত হয় এবং ইহা বর্ণ বা অক্ষরগুণবিশিষ্ট ও সন্ধিগুণবিশিষ্ট হইয়া থাকে। ইহা সাধু যে, তুমি চারিটি (আর্য-) সত্য প্রঘোষিত করিতেছ॥ ২॥

ইহা সাধু যে, দেব ও গন্ধর্বগণ তোমার মধুর বাণী পান করিয়া থাকেন এবং ইহা সাধু যে, তুমি অপ্রতিম বা অতুলনীয় (ধর্ম-) চক্র প্রবর্তিত করিতেছ যাহার আর নিবর্তন নাই অর্থাৎ যাহা আর কখনই থামিবে না॥ ৩॥

এই লোকে বা সংসারে রূপ, বর্ণ, কুল বল, (গমনাদি) ঈর্যপথ বীর্য, ধ্যান, জ্ঞান, শম ও দমবিষয়ে তোমার তুল্য আর কেহ নাই॥ ৪॥

হে বীর! তোমার প্রথম শাসন বা দেশনা প্রাপ্ত হইয়া অদ্য দশকোটি দেবপুত্র বিনীত বা দীক্ষিত হইয়া তোমার প্রথম ফলে (বা সিদ্ধিতে) হৃষ্ট হইয়াছ॥ ৫॥

হে বীর নর! তোমার দ্বিতীয় শাসন বা দেশনা দ্বারা ত্রিশ কোটি দেবপুত্রকে তুমি প্রথম ফল বা সিদ্ধিবিষয়ে বিনীত করিয়াছ॥ ৬॥

হে মুনে! তোমার তৃতীয় শাসন বা দেশনাদ্বারা পঞ্চাশ কোটি দেবপুত্রকে বিনীত করাতে তাঁহারা অপায় বা বিপদসমূহ হইতে বিমোচিত হইয়াছেন॥ ৭॥

(१७५) अशीति कोटीयो भूयो श्रोतापत्तिफले विभू ।
चतुर्थे शासने दमेत्वा दुर्गतोहि विमोक्षिता ॥८॥
तस्मात्ते सदृशो नास्ति मैत्राय पुरुषोत्तम ।
करुणाये कारुणिको भूतो भूयो नरर्षभ ॥६॥
हृष्टा पुरुषशार्दूला उत्पन्ना लोकसुन्दरा ।
हिताय सर्वसत्वाना विचरन्ति महामुने ॥१०॥
अतिचिरस्य राजसुत उत्पन्नो सि नरर्षभ ।
प्रणेता विप्रनष्टाना आर्ताना नयनन्दन ॥११॥
मा च कदाचिद्भूतगुरु नाथो अन्तरहायतु ।
अपर्यन्त तव स्थान भवति लोकबान्धव ॥१२॥
अपाया तनुकीभूता स्वयम्भू तव तेजसा ।
अनोकाशा कृता स्वर्गा त्वा प्राप्य पुरुषोत्तम ॥१३॥
यस्य मिथ्यात्वनियतो राशि पुरुषपुद्गल ।
एष वानियत राशि त्वा प्राप्य पूरयिष्यते ॥१४॥

---

(১৭৫) হে বিভো। আবার তোমার চতুর্থ শাসন বা দেশনাদ্বারা অশীতি কোটি (দেবপুত্রকে) তুমি স্রোতাপত্তি ফলে (শুদ্ধির প্রথম অবস্থার ফলে) দমিত করাতে তাঁহারা দুর্গতিসমূহ হইতে বিমোচিত হইয়াছেন॥ ৮॥

অতএব হে পুরুষোত্তম। মৈত্রী বিষয়ে তোমার তুল্য আর কেহ নাই, হে নরর্ষভ। করুণাবিষয়েও তুমি (সর্বাপেক্ষা) অধিকতর কারুণিক হইয়াছ॥ ৯॥

হে মহামুনে। লোকসুন্দর পুরুষব্যাঘ্র (বুদ্ধগণ) হৃষ্ট হইয়া জন্মগ্রহণ করিয়া সর্বসত্ত্বের (সর্বজীবের) হিতার্থ বিচরণ করেন॥ ১০॥

হে নরর্ষভ। বহুপূর্বে তুমি রাজপুত্র হইয়া উৎপন্ন হইয়া বিশেষভাবে প্রনষ্ট (পথহারা) লোকদিগের প্রণেতা বা প্রকৃষ্ট নেতা হইয়াছিলে ও আর্তজনগণের পরিচালনবিষয়ে আনন্দপ্রাপ্ত হইয়াছিলে॥ ১১॥

হে ভূতগুরো। আমাদের নাথ (রক্ষাকর্তা) তুমি যেন কখনও অন্তর্ধান প্রাপ্ত না হও। হে লোকবান্ধব তোমার স্থান হয় অসীম॥ ১২॥

হে স্বয়ম্ভূ। তোমার তেজোদ্বারা অপায়সমূহ (কষ্ট বা বিপদসমূহ) লঘু হইয়া যায়। হে পুরুষোত্তম। তোমাকে পাইলে (লোকের পক্ষে) স্বর্গ অবকাশ-রহিত হইয়া পড়ে॥ ১৩॥

হে পুরুষ পুদ্গল (শ্রেষ্ঠ জীব)। যে ব্যক্তির রাশি (শ্রেণী বা বর্ণ বা সংঘ) মিথ্যায় নিয়ত (অর্থাৎ স্বকার্যের অশুভফলে আবদ্ধ) সেই ব্যক্তি তোমাকে প্রাপ্ত হইয়া অনিয়ত (শুভাশুভফলে অনাবদ্ধ) রাশি বা বর্গকে পূরিত করিবে অর্থাৎ অন্তর্ভুক্ত হইবে॥ ১৪॥

यस्याप्यनियतो राशिः त्वां प्राप्य सुरवन्दित ।
पूरयिष्यति सो राशि सम्यक्तेजकुलोदित ॥१५॥
अद्भुताना च धर्माणां विशुद्धिरुपलभ्यते ।
त्वां प्राप्य पुरुपादित्य तमोन्तकरमच्युतं ॥१६॥
) तस्य ते भाषमाणस्य भूतां धर्मो जिनर्षभ ।
अभिनन्दन्ति वाक्यन्ते सेन्द्रा लोका महामुने ॥१७॥
इति स्तुवन्ति देवगणा वरद प्रीतिमानसा ।
अनन्तगुणसंपन्नं संस्तवार्हं नरोत्तममिति ॥१८॥

उपचारविधिसंपन्ना भो धुतधर्मधर सम्यक्सबुद्धा कालज्ञानसमर्थका विशुद्ध-
अनुच्चावचदर्शना पूर्वान्तिनयसंपन्ना उच्छ्रापितधर्मध्वजा निष्प्रतिमान-
कलहरणनिशातका प्रवचनविदुषो अनवसानज्ञानाः समये च आवुसादयन्तो
ाना प्रवर्तकाः अपमार्गकुत्सका इति । तत्रेदमुच्यते ।

---

হে দেববন্দিত! আবাব যে ব্যক্তির রাশি বা বর্গ অনিযত, সে ব্যক্তি হে
ময উচ্চ কুলজাত! তোমাকে প্রাপ্ত হইযা সম্যক্‌ত্ব-(নিযত) বাশিকে অর্থাৎ
লে আবদ্ধ বর্গকে সম্পূবিত কবিবে অর্থাৎ তদ্বর্গভুক্ত হইবে॥ ১৫॥
হে পুবুষাদিত্য! অচ্যুত ও অন্ধকাবনাশক তোমাকে যে ব্যক্তি পাইবে, তাহাদ্বাবা
ধর্ম বা অবস্থাসমূহেব বিশুদ্ধি অধিগত হইবে॥ ১৬॥
(১৭৬) হে জিনর্ষভ! তুমি যখন ভূত বা অবিতথ ধর্মসমূহসম্বন্ধে ভাষণ
, হে মহামুনে! ইন্দ্রসহ সমস্ত লোক তোমাব বাক্যাবসানে (তোমাকে) অভিনন্দিত
॥ ১৭॥
এইভাবে প্রীতিযুক্ত মনে দেবগণ ববদানবাবী, অনন্তগুণসম্পন্ন ও সংস্তবার্হ
ংসার্হ) নবোত্তমেব স্তব কবিযা থাকেন॥ ১৮॥
হে নিষ্পাপ ও ধর্মধব! সম্যক্‌সংবুদ্ধগণ উপচাববিধিসম্পন্ন অর্থাৎ সম্মান
সেবা প্রদর্শনযুক্ত হইযা থাকেন, (এবং তাঁহাবা) কাল বা উপযুক্ত সময জানিযা
তে সমর্থ এবং বিশুদ্ধ নযনসমন্বিত হযেন; (তাঁহাবা) নানাবিধ (বা অনেকভেদ)
নি (ধর্মমত) ধবিযা বাখেন না, (কার্যেব) আদি ও অন্তে নযনসম্পন্ন বা নীতি-
ন্বিত থাকেন, এবং ধর্মেব ধ্বজা উত্তোলিত করেন, তাঁহাদেব ধ্বজাব প্রতিমান বা
না নাই; তাঁহাবা কলহ ও বণেব শাতনকাবী বা নাশকারী; তাঁহাবা প্রবচনবিষযে
ণ্ডিত অর্থাৎ শাস্ত্রোপদেশব্যাখ্যায পটু; তাঁহাদেব জ্ঞানের অবসান ঘটে না (অথবা,
বস্তুর অবসান নাই তদ্‌জ্ঞানবিশিষ্ট, সমযে তাঁহারা (অপরের জন্য) নিজেব আযুঃ
জীবনও দান করিতে পাবেন; তাঁহাবা (ধর্মবিষযে) নেত্রশূন্য জনের প্রবর্তক এবং
হাদের অপমার্গক অর্থাৎ কুমার্গগামী (মিথ্যাপথে চলনশীল) তাহাদেব নিন্দাকারী
যেন॥ সে-বিষযে ইহা উক্ত হইযা থাকে :—

सर्वाकारगुणोपेता सर्वे सर्वार्थनिश्चिता ।
प्रनेतारो विनेतारो बुद्धा बुधजनार्चिता: ॥१ ॥
असंकीर्णेन ज्ञानेन विशुद्धेन मनेन च ।
त्रिषु लोकेषु भ्राजन्ते पूर्णचन्द्र इव नभे ॥२ ॥
चरणेन मनोज्ञेन सता कान्तेन नायका: ।
नदन्ति च महानादं सम्यक्कुशलसंभवा: ॥३ ॥
शासन्ति जनतां वीरा उपचारेषु निश्चिता: ।
विवादं परसत्वानां मथन्ति तत्त्वदर्शिन: ॥४ ॥
लोके जाता नरश्रेष्ठा न च लोकेन लिप्यथ ।
प्रज्ञप्तिसमतिक्रान्ता गम्भीरविषया विभू: ॥५ ॥
(१७७) गुरुं धुरं समारोप्य न विषीदन्ति पण्डिता ।
यथावादीतथाकारी अनुपक्रुष्टचारणा ॥६ ॥
दृष्टिविष तं घोरं च दग्ध्वा ज्ञानाग्निना प्रभू: ।
अनुत्रासितासन्त्रस्ता परं प्रदन्ति प्राणिना ॥७ ॥

---

সব বুদ্ধ সর্বপ্রকারগুণান্বিত, সর্বার্থে নিশ্চয়জ্ঞানযুক্ত, প্রকৃষ্ট নেতা ও বিনয় বা শিক্ষাদাতা ও বুধজনদ্বারা অর্চিত বা পূজিত হয়েন॥ ১॥

অসংকীর্ণ অর্থাৎ পূর্ণ জ্ঞান ও বিশুদ্ধ মন লইয়া তাঁহারা তিনলোকে আকাশ স্থিত পূর্ণচন্দ্রের ন্যায় শোভমান থাকেন॥ ২॥

সম্যক্ কুশলবশতঃ সম্ভূত, সজ্জনগণের নায়ক (বুদ্ধগণ), কান্ত ও মনো আচরণবলে মহানাদ উচ্চারণ করেন॥ ৩॥

উপচারপ্রদর্শনে স্থির থাকিয়া বীর (বুদ্ধগণ) জনতাকে উপদেশ করেন এ তত্ত্বদর্শী (এই মহাপুরুষগণ) অপর সত্ত্ব বা প্রাণীদিগের বিবাদ উপশমিত করেন॥ -

নরশ্রেষ্ঠ (বুদ্ধগণ) জগতে জাত হইয়াও জগদ্দ্বারা লিপ্ত হয়েন না; এই বি গণের (জ্ঞানের) বিষয় এত গম্ভীর যে তাঁহারা (অন্যের) প্রজ্ঞপ্তি বা ধারণাকে অতি করিয়া থাকেন॥ ৫॥

(১৭৭) পণ্ডিত (বুদ্ধগণ) গুরু ভার (নিজের উপর) সমারোপিত করি বিষণ্ণ হয়েন না এবং তাঁহারা যথাবাদী তথাকারী হইয়া (অর্থাৎ যেমন বলেন তে করিয়া) নিজেদের চারণ (আচরণ বা চলাফেরাকে) নিন্দনীয় করেন না॥ ৬॥

প্রভু (বুদ্ধগণ) ঘোর দৃষ্টিবিষ (অর্থাৎ বিষময় মিথ্যাদর্শন) জ্ঞানরূপ অ দ্বারা দগ্ধ করিয়া স্বয়ং অসন্ত্রস্ত (নির্ভীক বা নিষ্কাম) থাকিয়া ও (অপরের দ্ব উত্ত্রাসিত না হইয়া, (লোকদে) পর বা শ্রেষ্ঠত্ব প্রদান করেন॥ ৭॥

कान्तारं समतिक्रम्य क्षेमं प्राप्य नरर्षभाः।
आह्वायन्ति जनधीरा इहैव निर्भयं इदं ॥८॥
जरामरणरोगाणां उत्पत्ति नेह विद्यते।
इह आयासशोकानां प्रवृत्तिर्नोपलभ्यते ॥९॥
ते तस्य वचनं श्रुत्वा मधुरं देवमानुषा।
अनुशास्ति तथा कृत्वा प्रतिपद्यन्ति तत्सुखं ॥१०॥
तेनास्ति कीर्तिविस्तीर्णाः त्रिषु लोकेषु चोत्तमाः।
चरन्ति अर्चिता सद्भि न चैव प्रशमन्ति ते इति ॥११॥

परोपहारांश्च भो धुतधर्मधर उपहरन्ति सम्यक्संबुद्धाः सत्वानामनुग्रहार्थं। तद्यथा कलिंगराज्ञः कुसुमाये देव्या परोपहारं भगवा वृत्तवा ध्रुवस्य श्रेष्ठिनो वचनोपहारं भगवां वृत्तवा ॥

तथैव च राजगृहे पुरोत्तमे
परोपहारं भगवा प्रवृत्तवां।
(१७८) समुत्कर्षेसि स्वविधानकोविदो
उपालिनो तं वचनोपहारं ॥१॥

---

জনগণের মধ্যে ধীর নরর্ষভ (বুদ্ধগণ) (সংসার) কান্তার অতিক্রম করিয়া, ক্ষেম বা মঙ্গলপ্রাপ্ত হইয়া, "এই স্থানেই এই নির্ভয় বা ভয়শূন্য পদ রহিয়াছে"—এইরূপ ঘোষণা করেন॥ ৮॥

"এই স্থানে বা অবস্থায় জরা, মরণ ও রোগের উৎপত্তি হয় না এবং এখানে আয়াস বা কষ্ট ও শোকের প্রবৃত্তি উপলব্ধ হয় না"॥ ৯॥

সেই দেব ও মানুষগণ তাঁহার (বুদ্ধের) মধুর বচন শ্রবণ করিয়া, তাঁহার অনুশাসন বা উপদেশাবলী যথাযথভাবে সম্পাদন করিয়া সেই (পর বা শ্রেষ্ঠ স্থানের) সুখ অনুভব করিয়া থাকে॥ ১০॥

সেই কারণে, এই উত্তম (পুরুষগণের) কীর্তি তিন লোকেই বিস্তীর্ণ হয় এবং তাঁহারা সজ্জনগণদ্বারা অর্চিত হইয়া (জগতে) বিচরণ করেন এবং তাঁহারা প্রশান্তি বা বিরাম লাভ করেন না॥ ১১॥

হে নিষ্পাপ ও ধর্মধর! সম্যক্‌সংবুদ্ধগণ সত্ত্ব বা প্রাণীগণের অনুগ্রহার্থ 'পরোপহার' (শ্রেষ্ঠ ছায়ারূপে সম্মুখে প্রদর্শন) উপস্থাপিত করিয়া থাকেন। যেমন ভগবান্ (বুদ্ধ) কলিঙ্গরাজ ও কুসুমাদেবীর নিকট 'পরোপহার' (নির্মাণ করিয়া) উপস্থাপিত করিয়াছিলেন এবং শ্রেষ্ঠী ধ্রুবের নিকট ভগবান্ 'বচনোপহার' (ছায়া-রূপী সত্ত্বের বচন বা ভাষণদান) বাক্সথাপিত করিয়াছিলেন।

তেমন আবার ভগবান্ (বুদ্ধ) পুরশ্রেষ্ঠ রাজগৃহে একটি 'পরোপহার' (শ্রেষ্ঠ ছায়ারূপে দর্শন) প্রবর্তিত বা উৎপাদিত করিয়াছিলেন। (১৭৮) তাঁহার স্ববিধান

तथा परं मेरुतटे समागता
स वादिसिंहो वशिना वशी वशी ।
परोपहारं भगवा स भिक्षु-
संघस्य तं इदमवचा महामुनिरिति ।।२ ।।
एतां सर्वां प्रवक्ष्यामि उपहारां मनोरमां ।
तस्य सत्वप्रधानस्य शृणु विक्रीड़ितं शुभं ।।३ ।।
उत्पन्ने पुरुषश्रेष्ठे धर्मचक्रे प्रवर्तिते ।
कलिंगराजा कारयति राज्यं स्फीतमकण्टकं ।।४ ।।
नामेन अभयो नाम तस्येदं दर्शनं अभूत् ।
शुभाशुभाना कर्माणां फलं नास्तीति निश्चयः ।।५ ।।
परलोको तथा नास्ति दानफलं क्वचियत्र ।
वीतरागो वीतदोषो वीतमोहो न विद्यते ।।६ ।।
सो तं च दर्शनं प्राप्य जनता सन्निपातयेत् ।
स्वका दृष्टि समाख्याति पश्चाच्च न निवर्तते ।।७ ।।

---

(ঘটাইতে) পণ্ডিত যিনি (অর্থাৎ বুদ্ধ) তিনি উপালির নিকট এক বচনোপহারের অতিরিক্ত প্রশংসা করিয়াছিলেন॥ ১॥

পরে সেইভাবে আত্মবশগত বাদীগণের শ্রেষ্ঠ, বশীদিগেরও বশী মহামুনি সেই ভগবান্ (বুদ্ধ) মেরুতটে সমাগত ভিক্ষুসঙ্ঘের নিকট 'পরোপহার' (শ্রেষ্ঠ ছায়া-রূপদান) উৎপাদন করিয়া তৎসম্বন্ধে এই কথা বলিয়াছিলেন॥ ২॥

সেই সত্ত্বপ্রধান বা প্রাণিশ্রেষ্ঠ বুদ্ধের এই সমস্ত মনোরম উপহার বা রূপদর্শন আমি বলিব। তাঁহার (সেই) শুভ বিক্রীড়িত বা লীলাখেলার কথা শ্রবণ কর॥ ৩॥

পুরুষশ্রেষ্ঠ (বুদ্ধ) উৎপন্ন হইলে ও (তদ্দ্বারা) ধর্মচক্র (প্রথম ধর্মদেশনা) প্রবর্তিত হইলে, (এক) কলিঙ্গরাজ তখন এক স্ফীত বা উন্নত ও অকণ্টক (সমাজের অনিষ্টকারি-শূন্য) রাজ্য শাসন করিতেছিলেন॥ ৪॥

তাঁহার নাম ছিল অভয়। তাঁহার এইরূপ এক দর্শন বা ধর্মমত ছিল—"শুভ ও অশুভ কর্মাবলীর কোন ফল নাই ইহাও নিশ্চিত বা অবধারিত কথা"॥ ৫॥

"পরলোক নাই, তেমন কোথাও দানের ফলও নাই—(কোথাও) কেহ বীতরাগ, বীতদ্বেষ ও বীতমোহ নহে"॥ ৬॥

তিনি এই দর্শন বা মতবাদ প্রাপ্ত হইয়া জনমণ্ডলে একত্র জমাইয়াছিলেন এবং (তৎসমক্ষে) নিজের দৃষ্টি বা মতবাদ প্রচার করেন এবং পরেও তিনি (সেই দর্শন বা মতবাদ হইতে) নিবর্তিত হয়েন নাই॥ ৭॥

यदि मह्यं पिता ब्रूयात् प्रत्यक्षं मम अग्रतः ।
स्वयमुपगम्य एवन्तच्छ्रद्दधे तदा तथा ॥८॥
सर्वदा स तदा आसि शीलवा मैत्रमानसो ।
(১৭৯) यदि तस्य फलमस्ति तस्य देवपुर गतिः ॥९॥
देवभूतो मम ज्ञात्वा इमा दृष्टि विमोचयेत् ।
इत्युक्त्वास्ति परलोको दृष्टि मुञ्चाहि पापका ॥१०॥
यस्य च परलोकस्य प्रवृत्तिर्नोपलभ्यते ।
तस्मात् पिता ममागत्वा सम्प्रहर्षयतु मानस ॥११॥
ततो लोकानुकम्पार्थ कारुणो महद्विशारद ।
कलिगराजस्य रूप निर्मिणति स्वय मुनि ॥१२॥
प्रासादवरमारुह्य अन्त.पुरगतो तथा ।
अन्त पुरस्य दर्शेति यत्त प्रकृतिदर्शन ॥१३॥
ततो स निर्मितो राजा अन्तरीक्षगतस्थित ।
राजानमभय धीरो उवाच पुरुषोत्तम. ॥१४॥

---

(তিনি বলিলেন) "যদি আমার পিতা স্বয়ং প্রত্যক্ষভাবে আমার নিকট উপস্থিত হইয়া বলেন—তাহা হইলেই তখন তেমনভাবে ইহাতে (পরলোকের অস্তিত্বে) আমার শ্রদ্ধা উৎপাদিত হইবে" ॥ ৮ ॥

"তখন (তাঁহার জীবনকালে) তিনি (পিতা) সর্বদা শীলবান্ ও মৈত্রমানস ছিলেন। (১৭৯) যদি তাঁহার (সেই সৎকর্মের) কোন ফল থাকে, তবে তাঁহার গতি বা গন্তব্যস্থান (অবশ্যই) দেবপুর ছিল ॥ ৯ ॥

"দেবভাবাপন্ন হইয়া তিনি (পিতা) আমার এই দৃষ্টি বা মতবাদ জানিয়া (আমাকে তাহা হইতে) এইরূপ বলিয়া বিমুক্ত করিবেন—"পরলোক আছে, তোমার এই পাপ দর্শন বা দোষযুক্ত মত পরিত্যাগ কর' ॥ ১০ ॥

"যে পরলোকের বার্তা উপলব্ধ হয় না, সে পরলোক হইতে আসিয়া আমার মন তিনি প্রহর্ষিত করুন" ॥ ১১ ॥

তৎপর সেই করুণাময় মহাবিশারদ মুনি (বুদ্ধ) লোকের অনুকম্পার্থ বা দয়া প্রদর্শনার্থ কলিঙ্গরাজের (অর্থাৎ রাজা অভয়ের পিতার) রূপ স্বয়ং নির্মাণ করিলেন ॥ ১২ ॥

শ্রেষ্ঠপ্রাসাদে আরোহণ করিয়া এবং অন্তঃপুরে গমন করিয়া তিনি অন্তঃপুরস্থ সকলকে তাঁহার (অভয়ের পিতার) যেরূপ স্বাভাবিক রূপ, তাহাই দেখাইলেন ॥ ১৩ ॥

তৎপর সেই ধীর পুরুষোত্তম (বুদ্ধ), নিজরূপে সৃষ্ট রাজা (অভয়ের পিতৃরূপে প্রতিভাত) হইয়া অন্তরীক্ষে অবস্থানপূর্বক রাজা অভয়কে বলিতে লাগিলেন ॥ ১৪ ॥

परित्यज्य स्वकार्याणि परकार्येषु व्यापृत ।
मिथ्यादर्शनसयुक्त अराज्य राज्यसज्ञित ।।१५।।
अद्य भवे गती तुभ्य नरको दारुणो महत् ।
ये च ते दर्शयिष्यन्ति तेषामपि च सा गति ।।१६।।
अन्यान् हि विहतो हन्ति नष्टो नाशयते परा ।
अन्धीकराति अन्या पि स्वयमन्धव्यपत्रपो ।।१७।।
सुमुष्टो मुपसे अन्या मृतो च मारसे परा ।
सुखितानपि सत्वा त्व दु खापयसि दुर्मते ।।१८।।
निमग्नो कामपर्कस्मि गृद्धु कामेषु मूर्छित ।
(१८०) परलोक द्रष्टुकामो धर्माणा नयन नृप ।।१९।।
अस्थानमेत भूमिपति यस्त्व कामपरायण ।
असमर्थो तर्हि गन्तु परलोकमिम प्रभो ।।२०।।
आस्वाद पि तु कामेषु बुद्धा दोषान्तथैव च ।
कामे नि सरणज्ञस्य ते वं जाने परपरा ।।२१।।

---

স্বকার্যসমূহ পরিত্যাগ করিয়া পরকার্যসমূহে ব্যাপৃত (হওয়া বিধেয় নহে)। মিথ্যাদর্শন (মিথ্যা ধর্মমত) সংযুক্ত নামমাত্রে রাজাও অরাজা (বলিয়া গৃহীত হওয়ার যোগ্য)॥ ১৫॥

অদ্য তোমার গতি (গন্তব্যস্থান) হইবে মহান ও দারুণ নরক এবং যাহারা তোমাকে (মিথ্যাদর্শন) দেখাইবে তাহাদেরও সেই গতি হইবে॥ ১৬॥

যে ব্যক্তি (স্বয়ং) বিঘাতপ্রাপ্ত সে অন্য সকলকে হত করে যে ব্যক্তি (স্বয়ং) নাশপ্রাপ্ত সে অপর সকলকে নাশ করে। যে স্বয়ং নির্লজ্জ ও অন্ধ সে অন্য সকলকে অন্ধ করিয়া থাকে॥ ১৭॥

যে (নিজে) মুষ্ট বা প্রবঞ্চিত হয় সে অন্য সকলকে মোষণ বা প্রবঞ্চনা করে যে (স্বয়ং) মৃত হয় সে অপরসকলকে মারে। হে দুর্মতে! তুমি সুখী সত্ত্ব বা প্রাণিগণকেও দুঃখে পাতিত কর॥ ১৮॥

কামপঙ্কে নিমগ্ন গৃধ্নু (লোভী) ও কামবস্তুসমূহদ্বারা মূর্ছিত হইয়া (১৮০) তুমি পরলোক দেখিতে ইচ্ছুক হইয়াছ? (মনে রাখও যে) রাজাই সব ধর্ম বা ঘটনা বিষয়ে নয়ন সদৃশ হইয়া থাকে॥ ১৯॥

হে ভূমিপতি! যেহেতু তুমি কামবিষয়পরায়ণ (অতএব) তোমার পক্ষে সেই বিষয় (অর্থাৎ সর্বধর্মবিষয়ে নয়নতুল্য হওয়া) সম্ভবপর নহে। হে প্রভো! তুমি সেই পরলোক যাইতে সমর্থ নহ॥ ২০॥

কামবিষয়সমূহের আস্বাদ ও সেগুলির দোষ বুঝিয়া তুমি যদি কামবিষয় হইতে নিঃসরণ বা মুক্তির উপায় জানিয়া লইতে পার তবেই, আমি মনে করি তুমি

एतच्छ्रुत्वा नरश्रेष्ठो अभयो कम्पितो भयात् ।
प्रह्वो इदमुवाच तं अन्तरीक्षे सुदर्शनं ।।२२।।
श्रद्दधामि त ते देव एवमेत न अन्यथा ।
प्रसीद भव मे नाथ अभयं परिमोचय ।।२३।।
तद्वसान्त.पुरामात्यः शास्ता मे अग्रतिपुद्गल ।
विनयवशी तवास्मि तथान्या जनता वहु ।।२४।।
परोपहार इत्येपस्तेन परमबुद्धिना
वृत्तो अनुग्रहार्थाय सत्वाना वरबुद्धिना ।।२५।।
देवी कुसुम्भराजस्य कुसुमा इति विश्रुता
इष्टा कुसुम्भराजस्य स्त्रीसहस्राणमुत्तमा ।।२६।।
तस्य माता पिता चैव जीर्णा दण्डपरायणा ।
धीतरमेवमाहन्सु कुसुमे पुत्रि हे शृणु ।।२७।।

---

পরস্পরা (পরলোক-পর্যায়) বুঝিতে পারিবে অর্থাৎ পরলোকে যাইতে পারিবে" ॥ ২১॥

ইহা শুনিয়া নরশ্রেষ্ঠ (রাজা) অভয় ভয়ে কম্পিত হইয়া বিনীতভাবে অন্তরীক্ষে অবস্থিত সেই সুদর্শন (ছায়ারূপী সত্ত্বকে) এই কথা বলিতে লাগিলেন ॥ ২২॥

"হে দেব! তোমার প্রতি আমার শ্রদ্ধা বা বিশ্বাস আছে—তুমি যাহা বলিয়াছ তাহা সেইরূপই বটে—অন্যরূপ নহে। হে নাথ! তুমি আমার প্রতি প্রসন্ন হও, অভয়কে (অর্থাৎ আমাকে) মুক্ত কর" ॥ ২৩॥

"অতএব, হে শ্রেষ্ঠ পুদ্গল (জীব)! তুমি (এই) অন্তঃপুরে বাস করিয়া আমার অমাত্য ও শাস্তা (উপদেশকারী) হও। আমি তোমার নিকট বিনয় বা শিক্ষা লাভ করিয়া আত্মবশী হইব এবং সেইরূপ অন্য বহু জনও তদ্রূপ হইবে।" ॥ ২৪॥

পরমবুদ্ধিবিশিষ্ট ও শ্রেষ্ঠবুদ্ধি (সেই বৃক্ষদ্বারা) সত্ত্ব বা প্রাণিবর্গের অনুগ্রহার্থ এই প্রকার 'পরোপহার' (অর্থাৎ অপরের রূপ উপস্থাপন করা) প্রবর্তিত হইয়াছিল ॥ ২৫॥

কুসুম্ভরাজের কুসুমা-নাম্নী এক প্রসিদ্ধ দেবী বা রাজ্ঞী ছিলেন। সহস্র সহস্র স্ত্রীর মধ্যে উত্তমা (এই রাজ্ঞী) কুসুম্ভরাজের অত্যন্ত প্রিয়া ছিলেন ॥ ২৬॥

তাঁহার মাতা ও পিতা জরাজীর্ণ হইয়া দণ্ড বা যষ্টিপরায়ণ হইয়াছেন এবং তাঁহারা নিজ দুহিতাকে এইরূপ বলিলেন—হে পুত্রি কুসুমে! (আমাদের কথা) শুন ॥ ২৭॥

वय जीर्णा तुव बाला कामप्रलुलिता असि ।
(१८१) इच्छेम प्रतिसृज्यन्तो इच्छेम मरणमात्मन ॥२८॥
एतच्च वचन श्रुत्वा कुसुमा लभते मत ।
अवर्णो य मम अस्या यदम्बातातो प्रघात्यते ॥२६॥
दास्यामि विषसयुक्त भक्तमेषा सुदारुण ।
भुक्त्वा येन उभावेतौ मरिष्यन्ति न सशय ॥३०॥
यदास्या निश्चिता बुद्धि मातापितृषु दारुणा ।
ततो उत्पादये शास्ता कारुण्य कुसुमा प्रति ॥३१॥
तत कुसुमाये शास्ता मातर पितर तथा ।
अपनामयति सबुद्धो अन्यो स्थापेति निर्मितौ ॥३२॥
कुसुमा विषसयुक्त त भोजनमापद्यति ।
निर्मितानाह भुजन्तु अम्बा तातो च भोजन ॥३३॥
अविकम्पमाना भुजन्ति भोजन जिननिर्मिता ।
न चैषा बाधते किंचित् काय निर्मितका हि ते ॥ ३४ ॥

---

আমরা জীর্ণ হইয়াছি তুমি বালিকা ও তুমি কামচঞ্চলা হইয়াছ। (১৮১) আমরা প্রতিসর্গ বা পুনরাবির্ভাব ইচ্ছা করিতেছি (তাই) নিজদিগের মৃত্যু বাসনা করি ॥২৮॥

এই বচন শ্রবণ করিয়া কুসুমা এইরূপ মনে করিল—"ইহাতে আমার কি অবর্ণের (অপ্রশংসার বা নিন্দার) কাজ হইবে যদি আমি মাতা ও পিতাকে হত্যা করি" ॥২৯॥

ইহাদিগকে আমি সুদারুণ বিষযুক্ত ভক্ত বা ভোজনদ্রব্য দিব যাহা ভোজন করিয়া তাঁহারা উভয়েই নিঃসংশয়ে মরিয়া যাইবেন ॥৩০॥

মাতা ও পিতার প্রতি এইরূপ দারুণ বুদ্ধি তাঁহার (কুসুমার) নিশ্চিত হইলে পর, তখন শাস্তা (বুদ্ধ) কুসুমার প্রতি করুণা উৎপাদিত করিলেন ॥৩১॥

তৎপর শাস্তা সংবুদ্ধ কুসুমার মাতা ও পিতাকে অপনীত করিয়া (সরাইয়া দিয়া) অন্য দুইটি (তাহাদের সদৃশ) মূর্তি নির্মাণ করিয়া (সেখানে) উপস্থাপিত করেন ॥৩২॥

কুসুমা বিষসংযুক্ত ভোজনদ্রব্য আনিলেন এবং সেই (মাতা [illegible] পিতার) নির্মিত মূর্তিদ্বয়কে বলিলেন—হে মাতঃ হে পিতঃ। তোমরা এই খাদ্য ভোজন কর ॥৩৩॥

জিন বা বুদ্ধদ্বারা নির্মিত (সেই রূপদ্বয়) একটু বিকম্পিত না হইয়া সেই দ্রব্য ভোজন করিলেন। কিন্তু তাহাতে তাহাদের কায়ের কোন কষ্ট হইল না যে-হেতু তাঁহারা নির্মিতক মাত্র (অর্থাৎ ছায়ারূপে নির্মিত মূর্তি) ॥৩৪॥

द्वितीय दिवस चैव तृतीय चतुर्थ पचम ।
विषसयुक्त भुक्त्वान सुधा व यापेन्ति निर्मितौ ।। ३५ ।।
तत कृताजली भूत्वा कुसुमा निर्मिता ब्रवीत् ।
आत्मान मे निवेदयथ अनुग्राह्या यदि अह ।।३६ ।।
ता याचमाना प्राञ्जलिका कुसुमा निर्मिता ब्रवीत् ।
(१८२) या तवापत्ति जानाथ तथा च अनुतिष्ठथ ।।३७।।
बुद्ध पुरुषशार्दल द्वात्रिशवरलक्षण ।
उत्पन्न कुलसपन्न सर्वविद्यागुणान्वित ।।३८।।
तस्य सर्व गुणाभूत अतीतानागतस्थित ।
विदित वादिसिहस्य अत्र विजह सशय ।।३९।।
प्रासादवरमारुह्य सस्त्र्यागारो स पार्थिव ।
याचेद्दर्शनमिच्छाम वय सर्वार्थदर्शिन ।।४०।।
त सर्वगुणसपन्न वन्दित्वा शरण व्रजे ।
ततो अस्माक य तत्रैव पृच्छसि वक्ष्यते जिनो ।।४१।।

---

দ্বিতীয়, তৃতীয়, চতুর্থ ও পঞ্চম দিবসে সেই নির্মিত (মূর্তিদ্বয়) সুধা বা অমৃতবৎ মনে করিয়া সেই বিষসংযুক্ত (দ্রব্য) ভোজন করিয়াও শরীর রক্ষা করিতে পারিলেন ॥ ৩৫ ॥

তৎপর কৃতাঞ্জলি হইয়া কুসুমা সেই নির্মিত (মূর্তিদ্বয়কে) বলিলেন—'তোমরা কে তাহা আমাকে বল (অর্থাৎ আত্মপরিচয় নিবেদন কর) যদি আমি তোমাদের অনুগ্রহের পাত্র হইয়া থাকি' ॥ ৩৬ ॥

কৃতাঞ্জলি হইয়া যাচমানা কুসুমাকে (সেই) নির্মিত (মূর্তিদ্বয়) বলিলেন—
(১৪২) তোমার যাহা আপত্তি (ধর্মবিষয়ক দোষ) তাহা (আমাদের নিকট) জ্ঞান এবং (আমাদের উপদেশানুসারে) অনুষ্ঠান কর ॥ ৩৭ ॥

'পুরুষশ্রেষ্ঠ দ্বাত্রিংশৎ শ্রেষ্ঠলক্ষণোপেত উচ্চকুলজাত ও সর্বপ্রকার বিদ্যা ও গুণান্বিত বুদ্ধ (জগতে) উৎপন্ন হইয়াছেন ॥ ৩৮ ॥

'সেই বাদিসিংহের (প্রধান বচনোপদেশকারী বুদ্ধদেবের) সর্ব গুণরাজি যে অতীত ও ভবিষ্যৎ বিষয় সম্পর্কিত বলিয়া পরিজ্ঞাত হয়—এই বিষয়ে সংশয় পরিত্যাগ কর ॥ ৩৯ ॥

'তাঁহার স্ত্রীসমূহ লইয়া শ্রেষ্ঠ প্রাসাদে আরোহণ করিয়া সেই রাজা (শুদ্ধোদন) এইরূপ প্রার্থনা করুন—যিনি সর্বার্থদর্শী অর্থাৎ সর্বজ্ঞ সেই (বুদ্ধদেবের) দর্শন লাভ করিতে আমরা ইচ্ছা করিতেছি" ॥ ৪০ ॥

"সেই সর্বগুণসম্পন্ন বুদ্ধকে বন্দনা করিয়া তাঁহারই শরণ বা আশ্রয় লও। তৎপর তিনি আমাদিগকে যাহা জিজ্ঞাসা করিতেছ সেই জিন বলুন (প্রাজ্ঞ)।

साधूति प्रतिश्रुत्वान निर्मिता प्रति सो तदा ।
राजा सान्त पुरो शीघ्र प्रासादमभिरुह्या ॥४२॥
सत्वर स प्रह्वो राजा सस्त्र्यागारो कृताजलि ।
इमा व्याहरते राजा वाचा कुसुमया सह ॥४३॥
ये सर्वगुणसपन्ना लोकानामनुकम्पका ।
गृहीता अत्यन्त तेषा साजलो सौमनस्यका ॥४४॥
ततो अमन्त्रये शास्ता श्रावकाछासने रता ।
चारुवर्ण सिहहनु दृढबाहु अनिन्दित ॥४५॥
कीर्तिमन्त महानाग च चातुरन्त महावल ।
नीलकेश च वृद्ध च शान्त शास्त्रविशारद ॥४६॥
तथा शारसमतुल्य गुप्तकाममनिन्दित ।
(১৮৩) सिहनन्दि विशालाक्ष लक्षणेयमनुत्तम ॥४७॥
एष भिक्षवो गच्छामि शास्तारमनुबन्धथ ।
कुसुमा प्रमुखा कृत्वा विनेष्यामि बहु जन ॥४८॥
साधूति ते प्रतिश्रुत्वा वशीभूता स्वयभुव ॥
परिवारयित्वा सबुद्ध इद वचनमाहु ते ॥४९॥

---

জিনই (বুদ্ধই) (তোমাদিগকে) বলিবেন' ॥ ৪১ ॥

তখন তিনি (কুসুমা দেবী) নির্মিত মূর্তিদ্বয়কে লক্ষ্য করিয়া বেশ, তাহাই হউক, এইরূপ স্বীকার করিলে পর রাজা অন্তঃপুরস্থ স্ত্রীগণ সহ শীঘ্রই প্রাসাদের উপর আরোহণ করিলেন ॥ ৪২ ॥

স্ত্রীগণ সহিত সত্বর কৃতাঞ্জলি হইয়া সেই বিনীত রাজা কুসুমাকে সঙ্গে করিয়া এই বাক্য বলিলেন ॥ ৪৩ ॥

"যাঁহারা সর্বগুণসম্পন্ন ও সমগ্র লোকের প্রতি অনুকম্পাপরায়ণ তাঁহাদের প্রতি অঞ্জলিবন্ধনের সুখ অত্যন্ত অনুভূত হইয়া থাকে" ॥ ৪৪ ॥

তৎপর তদীয় শাসনে (ধর্মোপদেশে) রত চারুবর্ণ সিংহহনু ও দৃঢ়বাহু নামক শ্রাবকদিগকে শাস্তা (বুদ্ধ) আমন্ত্রণ করিলেন ॥ ৪৫ ॥

(আরও আহ্বান করিলেন তিনি) কীর্তিমান মহানাগ চাতুরন্ত মহাবলকে এবং শান্ত ও শাস্ত্রবিশারদ নীলকেশ ও বৃদ্ধকে ॥ ৪৬ ॥

(আবার তিনি আহ্বান করিলেন) অতুলনীয় শারসকে ও অনিন্দিত গুপ্ত কামকে, এবং (১৮৩) সিংহনন্দী বিশালাক্ষ ও সর্বোত্তম লক্ষণেয়কে ॥ ৪৭ ॥

'হে ভিক্ষুগণ! এই আমি যাইতেছি তোমরা শাস্তা আমাকে অনুগমন কর। কুসুমা প্রমুখ বহু জনকে আমি (ধর্মে) বিনীত বা দীক্ষিত করিব' ॥ ৪৮ ॥

'বেশ তাহাই হউক' এইরূপ প্রতিজ্ঞা করিয়া সেই স্বয়ংভূ বশীগণ (শ্রাবকগণ)

अस्माकं पि पादो वीरा विहंगमध्यमक्रमः ।
अनुयास्याम संबुद्धं यत्र गच्छति चक्षुमां ॥५०॥
निमेपान्तरेण संप्राप्तो भगवां शिष्यसंवृतः ।
नगरं कुसुमायास्तु अनुकम्पाय प्राणिनां ॥५१॥
आकारं वज्रपाणिस्य नायको अभिनिर्मिणे ।
देवसघं च मनसा घ्याये ध्यानविशारदः ॥५२॥
प्रभामण्डलमुत्सृजे योजनानि चतुर्दश ।
देवता च अभिवादेन्ति यात्रा परमबुद्धिनः ॥५३॥
ततो च कुसुमा देवी प्रह्वो सुगतमब्रवीत् ।
एपा ते प्राञ्जली नाथ पादा इच्छामि वन्दितु ॥५४॥
ततः प्रतिष्ठितो शास्ता प्रासादवरमूर्धनि ।
प्रभया च दिशा सर्वा अभिभूय यशस्करः ॥५५॥
ततो च कुसुमा देवी सह राज्ञा जिनक्रमां ।
वन्दते परिवारो च देविये नरपुङ्गवं ॥५६॥

---

সংবুদ্ধকে চতুর্দিকে পরিবেষ্টিত করিয়া এই বচন বলিতে লাগিলেন ॥ ৪৯ ॥

"হে বীর! আমাদের পাদ বা চরণ আকাশগামী মধ্যম (পদ) বিক্ষেপযুক্ত হইতে পারে (অর্থাৎ আমরা আকাশেও পাদচারণ করিতে পারি)। যেখানেই এই চক্ষুষ্মান্ সংবুদ্ধ গমন করিবেন আমরা সেখানে তাঁহার অনুগমন করিব" ॥ ৫০ ॥

প্রাণিগণের অনুকম্পার্থ ভগবান্ (বুদ্ধ) কিন্তু নিমেষান্তরে শিষ্যপরিবৃত হইয়া কুসুমার নগরে উপস্থিত হইলেন ॥ ৫১ ॥

লোকনেতা (বুদ্ধ) তখন বজ্রপাণির (ইন্দ্রের) আকার নির্মাণ করিলেন (অর্থাৎ তিনি ইন্দ্ররূপ ধারণ করিলেন) এবং ধ্যানবিশারদ তিনি মনে মনে দেবসংঘ (উৎপাদনের) ধ্যান করিলেন ॥ ৫২ ॥

তিনি চতুর্দশ যোজন পর্যন্ত তদীয় প্রভামণ্ডল সৃষ্টি করিয়া তাহা বিস্তৃত করিলেন, দেবতাগণ পরমবুদ্ধিবিশিষ্ট (অর্থাৎ সংবুদ্ধ) তাঁহার যাত্রা বা আগমন অভিবাদন করিলেন ॥ ৫৩ ॥

তৎপর আবার কুসুমা দেবী বিনত হইয়া সুগতকে বলিলেন—হে নাথ! তোমার প্রতি এই প্রাঞ্জলি প্রদর্শিত হইতেছে, তোমার পাদদ্বয় বন্দনা করিতে ইচ্ছা করি ॥ ৫৪ ॥

তৎপর প্রাসাদবরের মূর্ধদেশে প্রতিষ্ঠিত হইয়া যশস্কর শাস্তা প্রভাদ্বারা সব দিককে অভিভূত করিলেন ॥ ৫৫ ॥

তৎপর আবার রাজাকে সঙ্গে লইয়া কুসুমা দেবী জিনের পাদ বন্দনা করিলেন, এবং দেবীর পরিজনেরাও নরশ্রেষ্ঠ (বুদ্ধকে) বন্দনা করিলেন ॥ ৫৬ ॥

शरण त्वा नरश्रेष्ठ गच्छाम सुरवन्दित ।
मातर पितर हत्वा कीदृश लभते फल ॥५७॥
(१८४) शृणोहि कुसुमे सत्य मातापितृवधे फल ।
अनन्तर महावीचि नरक उपपद्यते ॥५८॥
ततो बुद्धानुभावेन शास्ता वदयकोविद ।
कुसुमाया महावीचि उपदर्शेति नायक ॥५९॥
ततो च कुसुमा देवी निरय श्रस्य दारुण ।
अश्रुवेग प्रमुञ्चन्ती इद वचनमब्रवीत् ॥६०॥
मातापितृभ्या कारुणिका दुष्टचित्तस्य कीदृश ।
परलोके फल भवति यत् सत्य तदुदीरय ॥६१॥
दुष्टचित्तस्य कुसुमे त चित्त स्यादमुञ्चिय ।
तदेव परलोकस्मि फल सद्य च हिंसया ॥६२॥
ततो च प्रतिनि सृजति कुसुमा दारुण मन ।
पुरतो धर्मराजस्य प्रीतिमुखसमर्पिता ॥६३॥

---

হে দেববন্দিত নরশ্রেষ্ঠ। তোমাকে শরণ বা আশ্রয়রূপে প্রাপ্ত হইয়াছি। (জিজ্ঞাসা করি) 'মাতা ও পিতাকে হত্যা করিলে (হত্যাকারী) কীদৃশ ফল লাভ করে? ॥৫৭॥

(১৮৪) 'হে কুসুমে! মাতা ও পিতার বধসাধনে কি ফল ঘটে তদ্বিষয়ে সত্য কথা শ্রবণ কর। (হত্যাকারী) অনন্তর (অর্থাৎ এই যাত্রার মৃত্যুর পরেই) মহাবীচি নামক নরকে উৎপন্ন হয় ॥৫৮॥

তৎপর বাক্যকথনে পণ্ডিত লোকনেতা (ইন্দ্ররূপী) শাস্তা বুদ্ধের অনুভব বা প্রভাবিশিষ্ট হইয়া কুসুমার নিকট মহাবীচি নরকের বর্ণনা করিলেন ॥৫৯॥

তৎপর কুসুমা দেবী দারুণ নরক-বর্ণনায় ত্রস্ত হইয়া অশ্রুবেগ প্রমোচন করিতে করিতে এই বচন বলিলেন ॥৬০॥

"মাতা ও পিতার প্রতি আমি (এখন) করুণাসম্পন্না হইয়াছি। (তাঁহাদের প্রতি) দুষ্টচিত্ত ব্যক্তির (অর্থাৎ তাঁহাদের হত্যাকারীর) পরলোকে কীদৃশ ফল ঘটিয়া থাকে—তদ্বিষয়ে সত্য কথাটা বলুন" ॥৬১॥

হে কুসুমে! দুষ্টচিত্ত জনের সেই চিত্তভাব (অনিষ্টকরণভাব) অমোচনীয় থাকে (অর্থাৎ অনিষ্টপ্রবৃত্তি হইতে মুক্তির যোগ্য হয় না)।

হিংসার কারণে পরলোকে তাহার সদ্যঃ সদ্যঃ তেমন ফলই (মহাবীচি নরকে পতন) হইয়া থাকে ॥৬২॥

তৎপর আবার ধর্মরাজের (বুদ্ধের) সম্মুখেই প্রীতি ও সুখের অনুভব-সহকারে কুসুমা সেই দারুণ মনোভাব (মাতা ও পিতার বধকরণে মতি) সম্পূর্ণভাবে

ततो कामान आस्वादं भाषते सर्वकोविदः ।
आदीनवं च कामाना भाषते पुरुषोत्तमः ।।६४।।
ततो कामानां निःसरणं भाषतेऽचिन्त्यविक्रमः ।
गुणान्वदति निर्वाणे अद्भुतां भूतदर्शिमान् ।।६५।।
कुसुमा प्रमुखां कृत्वा कोटीयो द्वादश मुनिः ।
मानुषाणा विनयति उपहारो अयं इति ।।६६।।
ध्रुवो नाम अभूच्छ्रेष्ठी नगरे काशिवर्धने ।
तस्येदं दर्शनं पापं मातापितृसमागमे ।।६७।।
यो मातरं पितरं च जीर्णक गतयौवनं ।
(१८५) ज्ञातिपक्षं समानेत्वा भक्ष्यभोज्येन तर्पयेत् ।।६८।।
अग्निस्कन्धे च ज्वलिते दाहयेय पितृनुभौ ।
उपहारो विधातव्यो तस्य पुण्यमनन्तकं ।।६९।।
राक्षसीनां सहस्राणि नायको अभिनिर्मिणि ।
प्रासादवरसुप्तस्य ध्रुवस्य पुरतः स्थिता ।।७०।।

---

ত্যাগ করিলেন ॥ ৬৩ ॥

তৎপর সর্ববিষয়ে পণ্ডিত কামসমূহের আস্বাদের বিষয় বলিলেন। পুরুষোত্তম কামসমূহের আদীনব বা বিপদের বা দোষের কথাও বলিলেন ॥ ৬৪ ॥

তৎপর সেই অচিন্ত্য বিক্রম বা শক্তিশালী (বুদ্ধ) কামসমূহ হইতে নিঃসরণ বা পরিত্যাগের কথাও বলিলেন। ভূতদর্শী (বা তথ্যদর্শনকারী বুদ্ধ) নির্বাণের অদ্ভুত গুণাবলীসম্বন্ধেও বলিলেন ॥ ৬৫ ॥

কুসুমাকে প্রমুখ করিয়া মুনি (বুদ্ধ) দ্বাদশ কোটি মানুষকে বিনীত বা দীক্ষিত করিলেন—ইহাই হইল এই উপহার (অর্থাৎ ছায়ারূপসৃষ্টি) ॥ ৬৬ ॥

কাশিবর্ধন-নামক নগরে ধ্রুব-নামক এক শ্রেষ্ঠী ছিলেন। মাতা ও পিতার সহিত সংমিশ্রণ-বিষয়ে তাঁহার এইরূপ একটি পাপ দর্শন (অর্থাৎ পাপময় মতবাদ) ছিল ॥ ৬৭ ॥

যে ব্যক্তি এই গতযৌবন ও জরাজীর্ণ মাতা ও পিতাকে (১৮৫) জ্ঞাতিপক্ষ আনয়ন করিয়া (অর্থাৎ নিজ জ্ঞাতিবর্গের অন্তর্গত মনে করিয়া) ভক্ষ্য-ভোজ্যদ্বারা তাহাদিগকে তৃপ্ত করিবে, এবং প্রজ্বলিত অগ্নি রাশিতে উভয় মাতা ও পিতাকে দাহিত করিবে, তাহা হইলে তাহার জন্য একটি উপহার (এস্থলে পুরস্কার অর্থে ব্যবহৃত) বিহিত হইবে, কারণ তাহার পুণ্য অনন্ত ॥ ৬৮-৬৯ ॥

লোকনায়ক (বুদ্ধ) তখন সহস্র সহস্র রাক্ষসীদিগকে নির্মাণ করিলেন এবং (তাহারা) শ্রেষ্ঠ প্রাসাদে সুপ্ত ধ্রুবের নিকট (আসিয়া) দাঁড়াইল ॥ ৭০ ॥

दण्डहस्ता कशाहस्ता शक्तिहस्ता तथैव च।
कुठारहस्ता असिहस्ता उल्काहस्ता तथैव च ॥७१॥
अथ तोमरहस्ता च नाराचशतपाणियो।
कुन्तमुद्गरहस्ताश्च श्रेष्ठिस्य पुरत स्थिता ॥७२॥
धिक्कृता धिक्कृता दृष्टि प्राप्तोऽसि पुरुषाधमा।
धिक्कृत मिथ्यात्वमासाद्य न श्रद्दधितुमर्हसि ॥७३॥
ये ते दुष्करयर्तारं ये ते पूर्वोपकारिण।
मैत्रचित्ता आपन्नेषु तेषु त्वं वधमिच्छसि ॥७४॥
येषा न शक्य प्रतिकर्तुं अपरयेन कयचन।
सर्वरत्न पि ददता तेषा त्व वधमिच्छसि ॥७५॥
जीवितात्ते मृत श्रेयो न च दर्शनमीदृश।
य त्व सुपुरुषाचीर्णं दर्शन प्रतिबाधसे ॥७६॥
अद्य ते जीवित नास्ति सभार्यस्य सबन्धुन।
सभृत्यस्य सपुनस्य प्रेत्य च निरय गति ॥७७॥

---

(তাহারা) কেহ দণ্ডহস্ত ছিল কেহ কশাহস্ত এবং কেহ শক্তিনামক অস্ত্র হস্ত ছিল কেহ অপরাপর কুঠারহস্ত কেহ অসিহস্ত এবং কেহ উল্কাহস্ত ছিল ॥ ৭১ ॥

এবং কেহ তোমরহস্ত কেহ শতশত নারাচহস্ত ছিল কেহ কুন্তহস্ত কেহ মুদ্গরহস্ত হইয়া শ্রেষ্ঠী (ধ্রুবের) নিকট (আসিয়া) দাঁড়াইল ॥ ৭২ ॥

(তাহারা বলিল) হে পুরুষাধম! তুমি অত্যন্ত ধিক্‌কৃত দৃষ্টি (বা মতবাদ) ধারণ করিয়াছ। এই ধিক্‌কৃত মিথ্যাদর্শন প্রাপ্ত হওয়ায় তুমি আর কাহারও শ্রদ্ধার পাত্র হইবার যোগ্য হইবে না ॥ ৭৩ ॥

যে (মাতা ও পিতা) তোমার (হিতার্থ) দুষ্কর বা কঠিন কার্য করিয়াছেন যাঁহারা পূর্বে তোমার উপকারী ছিলেন এবং যাঁহারা তোমার প্রতি মৈত্রযুক্ত চিত্তভাব পোষণ করিতেন তাঁহাদের আপদযুক্ত অবস্থায় (অর্থাৎ জরাজীর্ণ অবস্থায়) তুমি তাঁহাদের বধ ইচ্ছা করিতেছ? ॥ ৭৪ ॥

অপর কোন প্রকারেই সর্ব রত্ন দিয়াও যাঁহাদের প্রত্যুপকার করিতে সমর্থ হয় না তাঁহাদের বধ ইচ্ছা করিতেছ? ॥ ৭৫ ॥

জীবন না থাকিয়া তোমার মরণই শ্রেয়ঃ—তোমার এইরূপ দর্শন (মতবাদ) শ্রেয় হইতে পারে না কারণ তুমি সৎপুরুষ দ্বারা আচরিত দর্শন বা (মতবাদকে) বাধা দিতেছ ॥ ৭৬ ॥

অদ্যই ভার্যা বান্ধবগণ ভৃত্য ও পুত্রসহ তোমার জীবন আর থাকিবে না এবং তোমরা মরিয়া নিরয়ের বা নরকের গতি লাভ করিবে ॥ ৭৭ ॥

इमं हि नाम एवं वा मारिष भद्रमस्तु वः ।
मिथ्यादर्शनसम्पन्नं मूढापण्डितमानसं ॥७८॥
(१८६) परां अन्या पि जनतां ग्राहेन्तं पापदर्शनं ।
ध्रुवं श्रेष्ठि विनाशेम आर्यदर्शनकुत्सकं ॥७९॥
एतन्तु वचनं श्रुत्वा ध्रुवो उद्विग्नमानसः ।
सस्विन्नगात्रो प्रह्वश्च वभूव त्रस्तमानसः ॥८०॥
भ्रान्तचित्तो दिशोवेक्षी त्रस्तो भवति मानसः ।
कृतांजलिपुटो भूत्वा इदं वचनमब्रवीत् ॥८१॥
रक्षोगणो प्रसीदंतु परिवारस्य मह्य च ।
युष्मे गतिश्च लेनश्च मम शरणमेव च ॥८२॥
आज्ञापयथ कि कृत्वा मह्याद्य अभयं भवे ।
मम सवन्धुवर्गस्य न चागच्छेय दुर्गति ॥८३॥
ते च ब्रवीन्सु भूतगणा ध्रुव श्रेष्ठि नभे स्थिता ।
मा अस्माकं शरणं गच्छ तमेव शरण व्रज ॥८४॥
हितैषिणां सर्वभूतानां बुद्धं धुतजनार्चितं ।
सर्वलोकोत्तरं वादिं शाक्यसिंह मनोरमं ॥८५॥

---

হে মাবিষ (বন্ধো।) এইভাবে যেন তোমাব এই ভদ্র বা শুভ উপস্থিত হয়। মিথ্যাদর্শনসম্পন্ন (মিথ্যামতবাদধাবী) ও মূঢ ও অপটু মনোধাবী, এবং (১৮৬) অন্যপর জনগণকে পাপময় মতবাদ গ্রহণ কবাইতে উদ্যত ও আর্যদর্শনেব (আর্য-মতবাদেব) নিন্দাকাবী শ্রেষ্ঠী ধ্রুবকে আমবা বিনাশ কবিব" ॥৭৮-৭৯॥

এই বাক্য শুনিয়া ধ্রুব উদ্বিগ্নচিত্ত, ঘর্মাক্তকলেবব, বিনত ও ত্রস্তমনাঃ হইলেন ॥৮০॥

ভ্রান্তচিত্ত, দিগ্‌দর্শী ও ত্রস্তমানস (ধ্রুব) কৃতাঞ্জলিপুট হইয়া এই বচন বলিতে লাগিলেন ॥৮১॥

"এই রাক্ষসগণ আমাব ও আমাব পবিজনেব প্রতি প্রসন্ন হউন। তোমবাই আমাব গতি (আশ্রয), লয়ন (অভয়স্থান) ও শবণ (বক্ষক) ॥৮২॥

তোমবা আজ্ঞা কব—কি কবিলে আমাব নিজেব ও আমাব বান্ধববর্গের অভয সম্পাদিত হইবে এবং আমি (নবকাদি) দুর্গতি প্রাপ্ত হইব না" ॥৮৩॥

সেই ভূতগণ আকাশে থাকিয়া শ্রেষ্ঠী ধ্রুবকে বলিলেন—"আমাদেব শরণ লইও না—তাঁহারই শরণ লও, যিনি সর্বভূতসমূহেব হিতৈষী, যিনি বুদ্ধ ও ধুত না নিষ্পাপজনগণদ্বারা অর্চিত, যিনি সর্বলোকোত্তর, এবং যিনি মনোরম, বাদী (বক্তা) ও যিনি শাক্যসিংহ" ॥৮৪-৮৫॥

कहिनु सो भगवा भूतवन्दितो।
वय पि त नरश्रेष्ठ गच्छेम शरण मुनि ॥८६॥
एषो सर्वगुणोपेत पुरे रतनखोलके।
नानाकुसुमसछन्ने उद्याने गन्धमादने ॥८७॥
वशीभूतसहस्राणा नवतीहि पुरस्कृतो।
विहारकुशलो धीरो तत्र विहरते मुनि ॥८८॥
(१८७) त त्व शरण गच्छाहि सर्वेहि ज्ञातिभि सह।
त च पश्य नरादित्य ता च दृष्टि परित्यज ॥८९॥
य च सो देशते धर्मं दृष्टान्तविहित शुभ।
त च प्रज्ञाय पश्याहि एवन्ते जीवित भवेत् ॥९०॥
अगत्वा च तुव श्रेष्ठि न ध्रुव प्रतिपत्स्यसे।
इदन्ते मरण सद्य त श्रद्धानो समाचर ॥९१॥
तत श्रेष्ठि सबन्धुजनो भूत्वा सुदीनमानसो।
मूर्धिना पतितो भूमौ यतो सो पुरुषोत्तम ॥९२॥
सर्वाकारगुणोपेतो महाकारुणिको मुनि।
सबन्धुपक्षो शरण उपेमि त्वा महायशा ॥९३॥

---

'সত্ত্ববন্দিত সেই ভগবান (এখন) কোথায় আছেন? আমরাও সেই নরশ্রেষ্ঠ মুনির শরণ গ্রহণ করিব ॥ ৮৬॥

(তাঁহারা বলিলেন) রতনখোলক নাম পুরে সেই সর্বগুণোপেত বিহারকুশল পণ্ডিত মুনি নবতি সহস্র বশীভূত লোকদ্বারা পুরস্কৃত (অর্থাৎ তৎপরিবৃত) হইয়া সেই নানাকুসুমশোভিত গন্ধমাদন-নামক উদ্যানে বাস করিতেছেন ॥ ৮৭-৮৮॥

(১৮৭) 'সর্ব জ্ঞাতি সহ তুমি তাঁহারই শরণাগত হও এবং সেই নরাদিত্যকেই দর্শন কর এবং তুমি তোমার সেই (মিথ্যা) দর্শন (মতবাদ) পরিত্যাগ কর ॥ ৮৯॥

এবং তিনি দৃষ্টান্তদ্বারা বিহিত বা প্রদত্ত যে শুভ ধর্ম উপদেশ করিবেন তাহাই প্রজ্ঞাসহকারে বুঝিয়া লও। তাহা হইলেই তোমার জীবন থাকিবে ॥ ৯০॥

হে শ্রেষ্ঠিন! (তাঁহার নিকট) না গেলে তুমি ধ্রুবপদ (স্থায়ী নির্বাণ গতি) লাভ করিতে পারিবে না। তোমার এই মরণ সদ্যঃ (শীঘ্রই) ঘটিবে। আমাদের কথায় শ্রদ্ধা বা বিশ্বাস রাখিয়া আচরণ কর' ॥ ৯১॥

তৎপর অত্যন্ত দীনচিত্ত হইয়া শ্রেষ্ঠী (ধ্রুব) বান্ধবজন সহ যেখানে সেই পুরুষোত্তম (বুদ্ধ) রহিয়াছেন সেখানে মস্তক দিয়া ভূমিতে পতিত হইলেন ॥ ৯২॥

(তিনি বলিলেন)—"হে মুনে! তুমি সর্বাকার গুণযুক্ত ও মহাকরুণাময়। হে মহাযশোধারিন! সমস্ত বান্ধবজন সহ আমি তোমাকেই শরণরূপে প্রাপ্ত হইয়াছি ॥ ৯৩॥

भीतस्य भयान्तकर अभयं दातुमर्हसि ।
सपक्षो भो महासत्व अहं भयपरायणो ॥९४॥
इच्छामि चरणं शास्तुः वन्दितुं वादिनां वर ।
द्रष्टुमिच्छामि सत्पुरुषं अनुग्राह्या यदि वयं ॥९५॥
ततो अभ्युद्गतो शास्ता वशीभूतपुरस्कृतः ।
निमेषान्तरेण संप्राप्तो सत्वानुकम्पाय नायकः ॥९६॥
तं दृष्ट्वा गगणे स्थितं दान्तं क्षान्तं पुरस्कृतं ।
(१८८) सौमनस्यं समुत्पन्नं श्रेष्ठिस्य सह बन्धुभिः ॥९७॥
शरणं वादिशार्दूलं श्रेष्ठी तत्र उपागतः ।
सुजातदर्शनत्वं च श्रेष्ठी पर्यधिगच्छसि ॥९८॥
तस्यात्ययं नरश्रेष्ठो परिगृह्य तथागतो ।
सत्यवादी उदीरेति सत्यानि चतुरो मुनिः ॥९९॥
शुभाशुभानां कर्माणां फलं विस्तरशो विभुः ।
प्रकाशये नरादित्यो सिंहो वा नदते वने ॥१००॥
सिंहनादं इमं श्रुत्वा श्रेष्ठि परिजनैः सह ।
प्राप्नोति मधुरं सत्यं फलं प्रथमके क्षणे ॥१०१॥

---

হে ভয়নাশক! ভীতজনকে তুমিই অভয় দান করিতে যোগ্য। হে মহাসত্ত্ব! আমি আমার আত্মীয়জন সহ ভয়পরায়ণ হইয়াছি ॥ ৯৪ ॥

হে বাদিগণশ্রেষ্ঠ! শাস্তার (বুদ্ধের) চরণ বন্দনা করিতে ইচ্ছা করিতেছি। যদি আমরা অনুগ্রহের পাত্র হইয়া থাকি, তবে সেই সৎপুরুষকে (উত্তমপুরুষকে) দেখিতে ইচ্ছা করিতেছি" ॥ ৯৫ ॥

তৎপর বশীভূত (শ্রাবকগণ)-পুরস্কৃত হইয়া শাস্তা অগ্রসর হইলেন এবং সত্ত্বগণের অনুকম্পার্থ সেই লোকনায়ক নিমেষান্তরে (সেখানে) উপস্থিত হইলেন ॥ ৯৬ ॥

দান্ত, ক্ষান্তিযুক্ত ও সংপূজিত সেই (শাস্তাকে) আকাশে অবস্থিত দেখিয়া, (১৮৮) বান্ধবগণ সহ শ্রেষ্ঠীর (গৃহবের) মনে অত্যন্ত সুখ সমুৎপন্ন হইল ॥ ৯৭ ॥

সেখানে বাদিগণশ্রেষ্ঠ (বুদ্ধকে) শ্রেষ্ঠী শরণরূপে প্রাপ্ত হইলেন এবং শ্রেষ্ঠী সুগত বা সংক্রান্তকুশলগত ব্যক্তির যেরূপ দর্শন (সত্যবাদ, ধর্মবিশ্বাস) থাকা উচিত তাহা জানিয়া লইলেন ॥ ৯৮ ॥

তাঁহার অত্যয় বা বিচ্যুতি বা দোষ স্বীকার করিয়া নরশ্রেষ্ঠ সত্যবাদী মুনি তথাগত চারিটি (আর্য) সত্য (তাঁহাকে) ঘোষণা করিলেন ॥ ৯৯ ॥

সিংহ যেমন বনে নাদ বা গর্জন করিয়া থাকেন, তেমন নরাদিত্য সেই বিভু (সেই) শুভ ও অশুভ কর্মসমূহের ফল বিস্তৃতভাবে প্রকাশ করিলেন ॥ ১০০ ॥

(শাস্তার) সেই সিংহনাদ শুনিয়া পরিজনসহ শ্রেষ্ঠী প্রথম ক্ষণেই মধুর ও

यत्तस्य परिकर्म तत् कृत पन महर्षिणा ।।
तमाहुरुपहारो ति सर्वधर्मविशारदा ।।१०२ ।।
तरुर्नाम अभू राजा द्वीपे कस्मि चि सागरे ।
तस्य दर्शनमुत्पन्न पापक बालिशप्रिय ।।१०३ ।।
यो ब्राह्मण वा श्रमण वा अन्य वापि वनीयक ।
आमन्त्रेत्वा न भोजयते तमाहु श्रेष्ठलक्षण ।।१०४ ।।
महाजन निमन्त्रेत्वा बहू च शूद्रब्राह्मणा ।
यो बुभुक्षायमानेति कृत्वा कारानिबन्धन ।।१०५ ।।
(१८६) उत्तरागमने कुलवा महेशाख्यो महायशा ।
प्रभूतवस्त्राभरणो तत्र सो चोपपद्यते ।।१०६ ।।
ग्राहेति जनता राजा एव पापेन चेतसा ।
ते तस्य वचन श्रुत्वा श्रद्दधाति महाजन ।।१०७ ।।
एत दर्शन विज्ञाय देवगन्धर्ववन्दित ।
पच भिक्षुसहस्राणि क्षणेन निर्मिणे मुनि ।।१०८ ।।

---

সত্য ফল প্রাপ্ত হইলেন ॥ ১০১॥

আবার মহর্ষি (বুদ্ধ) দ্বারা তাঁহার (শ্রেষ্ঠীর) সেই যে পরিকর্ম বা পরিশুদ্ধি কৃত হইয়াছিল সর্বধর্মবিশারদেরা তাহাকেই 'উপহার' (অর্থাৎ মূর্তি পরিগ্রহ করিয়া যাহারও উপদেশ) বলিয়া থাকেন ॥ ১০২॥

কোনও সাগরের দ্বীপে তরু-নামক এক রাজা ছিলেন। তাঁহার এক দর্শন (বা মতবাদ) উৎপন্ন হইয়াছিল যাহা পাপক ও বালিশ বা মূর্খজনের প্রিয় ছিল ॥ ১০৩॥

যে ব্যক্তি কোন ব্রাহ্মণ শ্রমণ বা অন্য কোন বনীয়ককে (ভিক্ষু) বা পরিব্রাজককে আমন্ত্রণ করিয়া আনিয়া ভোজন না করান তাঁহাকে শ্রেষ্ঠলক্ষণযুক্ত বলিয়া (পণ্ডিতেরা) মনে করেন ॥ ১০৪॥

বহু শূদ্র বা ব্রাহ্মণসমূহের জনতাকে নিমন্ত্রণ করিয়া যে ব্যক্তি তাহাদিগকে কারারুদ্ধ করিয়া বুভুক্ষায় (ক্ষুধায়) রাখিয়া দেন (তিনিও শ্রেষ্ঠলক্ষণযুক্ত বলিয়া মানিত হয়েন)॥ ১০৫॥

(১৮৯) উত্তর (অর্থাৎ শ্রেষ্ঠ) এক আগমনে (বা জন্মে) সেই কুলবান মহেশ (মহৈশ্বর্যশালী) ও মহাযশাঃ (বুদ্ধ) প্রভূত বস্ত্র ও আভরণসমন্বিত হইয়া জন্মপরিগ্রহ করিয়াছিলেন ॥ ১০৬॥

এইভাবে রাজা (তরু) পাপকর সেই (মতবাদ দুষ্ট) চিত্ত লইয়া জনতাকে (তাহা) শিক্ষা দিলেন। সেই মহাজন বা জনতা তাঁহার বচন শুনিয়া তাহা বিশ্বাস করিল ॥ ১০৭॥

দেব ও গন্ধর্বগণদ্বারা বন্দিত মুনি (বুদ্ধ) সেই দর্শন (মতবাদ) বিশেষভাবে

ते तं द्वीपमुपागम्य तरुर्यत्र जनाधिपः।
राज्यं पालयते तत्र चंक्रमिषु वशीगणा ।।१०९ ।।
ते तु नराधिपो दृष्ट्वा निर्मिता भिक्षुवर्णिता।
वाहनतोतरित्वान वन्दित्वा पादमब्रवीत् ।।११० ।।
निमन्त्रयामि ऋषयो प्रीतो भक्तेन तत्त्वतः।
अधिवासेन्तु मे ऋषयो अनुग्राह्या यदि वयं ।।१११ ।।
अधिवासितं विदित्वा ततो निर्धावितो पुनः।
पादां वन्दित्वा ऋषीणां गतो राजकुलं स्वकं ।।११२ ।।
रात्रिं प्रभातां विज्ञाय राजपुरुषमब्रवीत्।
गच्छ त्वं ऋषयोपगम्य सिद्धेन त्वं निमन्त्रय ।।११३ ।।
ते च प्रवेशिता राज्ञा ऋषि वेशमत्यद्भुतं।
शरण्यं गुणसंपन्नं दृढार्गलसुयन्त्रितं ।।११४ ।।
सप्ताहे समतिक्रान्ते राजा तां प्रत्यवेक्षते।
(१९०) अदीनमुखवर्णाश्च ध्यायन्ते भिक्षुवर्णिता ।।११५ ।।

---

পরিজ্ঞাত হইয়া ক্ষণকালমধ্যেই পাঁচ সহস্র ভিক্ষু নির্মাণ করিলেন ॥ ১০৮॥

জনাধিপ তরু যেখানে রাজ্য পালন করিতেছিলেন, সেই দ্বীপে সেই বশিগণ উপগত হইয়া চংক্রমণ (বা ঘুরাফিরা) করিতে লাগিলেন ॥ ১০৯॥

কিন্তু, নরাধিপ (তরু) সেই ভিক্ষুরূপে নির্মিত বা সৃষ্ট ব্যক্তিদিগকে দেখিয়া বাহন হইতে নামিয়া পাদ বন্দনা করিয়া বলিতে লাগিলেন ॥ ১১০॥

হে ঋষিগণ! আমি যথার্থই প্রীত হইয়া আপনাদিগকে আহারে নিমন্ত্রণ করিতেছি। যদি আমরা অনুগ্রহের পাত্র হইয়া থাকি, তবে আমার এই নিমন্ত্রণ আপনারা স্বীকার করুন ॥ ১১১॥

নিমন্ত্রণ গৃহীত হইল জানিয়া (তরু) সেই স্থান হইতে ধাবিত হইয়া ফিরিলেন এবং পুনর্বার ঋষিদিগের পাদ বন্দনা করিয়া স্বকীয় রাজকুলে (রাজবাড়ীতে) চলিয়া গেলেন ॥ ১১২॥

রাত্রি প্রভাত হইয়াছে জানিয়া (তিনি) এক রাজপুরুষকে বলিলেন—'তুমি ঋষিদিগের নিকট যাইয়া নিমন্ত্রণ কর যে ভোজন সিদ্ধ বা প্রস্তুত আছে' ॥ ১১৩॥

রাজা (তরু) সেই ঋষিদিগকে এমন এক অত্যদ্ভুত বেশ্মে বা গৃহে প্রবেশ করাইলেন যাহা ছিল শরণোচিত, গুণসম্পন্ন ও দৃঢ় অর্গলদ্বারা সুযন্ত্রিত ॥ ১১৪॥

এক সপ্তাহ (এইভাবে) অতিক্রান্ত হইলে রাজা তাঁহাদিগকে দেখিতে গেলেন। (১৯০) (তিনি দেখিলেন যে,) সেই ভিক্ষুবেশী লোকেরা মুখ ও রূপ অদীন বা অম্লান রাখিয়া ধ্যান করিতেছেন ॥ ১১৫॥

सो भूय परिवर्जेत्वा निर्मिता मनुजाधिप. ।
द्वितीय समतिक्रम्य द्वितीये प्रत्यवेक्षते ।।११६ ।।
तृतीये च चतुर्थे च पचमे पष्ठसप्तमे ।
नवमे दशमे सप्ताहे इद वचनमब्रवीत् ।।११७ ।।
देवा च नागा गन्धर्वा यक्षा च गुह्यकासुरा ।
आगता ऋपिरूपेण मम मवेगकारणात् ।।११८ ।।
निवेदयथ आत्मानमनुग्राह्या यदि वय ।
अथास्माकमनुग्राह्यो आत्मान परिवेदये ।।११६ ।।
अनुग्राह्योऽसि भूमिपते इद वचनमुवाच ते ।
यद्वय वचन ब्रूम तथा तमनुतिष्ठन ।।१२० ।।
एषो काशीपुरे शास्ता वाराणस्या वने शुभे ।
पारग सर्वधर्माणा सर्वसशयसूदन ।।१२१ ।।
प्रासादवरमारुह्य याचे प्रह्व सवान्धव ।
इच्छाम पुरुपश्रेष्ठ द्रष्टुमप्रतिपुद्गल ।।१२२ ।।

---

সেই নরাধিপ পুনরায় সেই নির্মিত (ভিক্ষুদিগকে) পরিবর্জন করিয়া, দ্বিতীয় সপ্তাহ পার হইলে দ্বিতীয়বার তাঁহাদিগকে দেখিতে গেলেন ॥ ১১৬॥

এইভাবে তৃতীয় চতুর্থ, পঞ্চম, ষষ্ঠ, সপ্তম নবম ও দশম সপ্তাহ অতিক্রান্ত হইলে (তিনি তাঁহাদিগকে) এই বাক্য বলিলেন॥ ১১৭॥

"তোমরা দেব নাগ গন্ধর্ব যক্ষ গুহ্যক বা অসুর হইয়াও আমার সংবেগ উৎপাদন করার জন্য ঋষির রূপ ধারণ করিয়া আসিয়াছ" ॥ ১১৮॥

"যদি আমরা তোমাদের অনুগ্রহপাত্র হইয়া থাকি, তবে তোমরা আত্মনিবেদন কর (অর্থাৎ তোমরা কে তাহা বল)। আবার যে আমাদের নিকট নিজকে পরিচিত করিবে সে আমাদের অনুগ্রহের পাত্র হইবে' ॥ ১১৯॥

তাঁহারা এই বাক্য বলিলেন—"হে ভূমিপতে! তুমি আমাদের অনুগ্রহের পাত্র আছ, আমরা তোমাকে যে বাক্য বলিব তুমি তেমন ভাবে তাহারই অনুষ্ঠান করিবে' ॥ ১২০॥

"বারাণসীর কাশীপুরে শুভ বনে সর্বধর্মের পারগামী ও সর্বসংশয়চ্ছেদকারী সেই শাস্তা (বুদ্ধ) (বাস করিতেছেন)' ॥ ১২১॥

সবান্ধব (নরপতি) শ্রেষ্ঠ প্রাসাদে আরোহণ করিয়া বিনীতভাবে যাচনা করিলেন —"অতুলনীয় পুদ্গল বা সত্ত্ব সেই পুরুষশ্রেষ্ঠ (বুদ্ধকে) দেখিবার জন্য ইচ্ছা করিতেছি" ॥ ১২২॥

स एतद्वचन श्रुत्वा तथेति उदपादयि ।
अथ वैहायसं शास्ता तं द्वीपमुपसंक्रमीत् ।।१२३ ।।
वशीभूताश्च चत्वारो कुंजरो करभोगजः ।
(१९१) वारणो थ महाध्यायी मनोपो थ समागता ।।१२४ ।।
ते पश्यितून सबुद्ध विरोचन्त शशिप्रभ ।
तथा स्तुवन्ति प्राजलियो भूतधर्मगुरु गुरु ।।१२५ ।।
प्रसन्नचित्ता सुमना सर्वाकारगुणान्विता ।
नाथ मरुमनुष्याणा नमस्ते नरलम्बक ।।१२६ ।।
को नाम त्व महासत्व महातेजा महाद्युते ।
महाबुद्धि महाबाहु यथातथमुदीरय ।।१२७ ।।
राजवशसमुत्पन्नो धर्मराज्यप्रतिष्ठित. ।
शरण सर्वभूताना अह बुद्ध इति विदु' ।।१२८ ।।
अह मरुमनुष्याणा नाथो नेता चिकित्सक ।
अह सशयान्तकर. सबुद्धो देववन्दित ।।१२९ ।।

---

তিনি (বুদ্ধ) এই বচন শ্রবণ করিয়া তথা ইতি (অর্থাৎ তাহাই হউক) বলিয়া উঠিলেন, এবং অনন্তর শাস্তা আকাশমার্গে সেই দ্বীপের দিকে উপসংক্রান্ত হইলেন ॥ ১২৩ ॥

চারিটি আত্মবশী ঋষি—কুঞ্জর, করভোগজ (১৯১) বারণ ও মনোহরণকারী মহাধ্যায়ী—(তাঁহার সঙ্গে) সমাগত হইলেন ॥ ১২৪ ॥

তাঁহারা (ভিক্ষুরা) চন্দ্রের প্রভাবিশিষ্ট হইয়া রোচমান সংবুদ্ধকে দেখিতে পাইলেন এবং কৃতাঞ্জলি হইয়া ভূতগণের ধর্মগুরুর উদ্দেশ্যে গুরুভাবে স্তব করিতে লাগিলেন ॥ ১২৫ ॥

তাঁহারা প্রসন্নচিত্ত, উত্তমমনোভাবসম্পন্ন ও সর্বপ্রকারে গুণান্বিত হইয়া (বলিলেন)—"হে দেব ও মানবগণের নাথ ও নরশ্রেষ্ঠ ('নরলম্বক' পাঠ লইলে—"মানুষের উপর প্রভাব বিস্তারকারী প্রভাবের মুদ্রা অঙ্কনকারী" এইরূপ অর্থ)। তোমাকে নমস্কার করিতেছি ॥ ১২৬ ॥

হে মহাসত্ত্ব, মহাতেজাঃ, মহাদ্যুতে, মহাবুদ্ধে ও মহাবাহো। তুমি কে তাহা যথাযথভাবে বল ॥ ১২৭ ॥

রাজবংশে উৎপন্ন হইয়াও আমি ধর্মরাজ্যে প্রতিষ্ঠিত থাকিয়া সর্বভূতের শরণ বা রক্ষক বুদ্ধ—ইহাই সকলে জানে ॥ ১২৮ ॥

আমি দেব ও মানবগণের নাথ, নেতা বা নায়ক ও চিকিৎসক। আমি সংশয়ের বিনাশক দেববন্দিত সংবুদ্ধ ॥ ১২৯ ॥

एतच्छ्रुत्वा तए राजा सवुद्धमिदमब्रवीत् ।
नमस्ते वादिशार्दूल सर्वसशयसूदन ॥१३० ॥
प्रासादवरमारुह्य सवन्धुपक्षो सज्जना ।
सराष्ट्रो शरण गच्छामि तस्य नो शरण भव ॥१३१ ॥
स्वक च दर्शन राजा समाख्याति महर्षिण ।
तच्छ्रुत्वा नरशार्दूलो राजानमिदमब्रवीत् ॥१३२ ॥
न ते लाभा भूमिपते यस्त्व दुर्गतिगामिन ।
(१९२) पाप श्रद्दधसे मार्गन्ता दृष्टि प्रतिनि सृज ॥१३३ ॥
ता दृष्टि प्रतिनि सृज्य राजा वचनमब्रवीत् ।
धर्ममाख्याहि मा घीर यत्र दु ख निरुध्यते ॥१३४ ॥
तस्य च धर्मसयुक्त भावये पुरुषोत्तम ।
कुशल सर्वसत्वाना वुद्धधर्मविशारद ॥१३५ ॥
सो त धर्मं विजानित्वा राजा परिजनै सह ।
त्रीणि सयोजना त्यक्त्वा प्राप्तवा प्रथम फल ॥१३६ ॥
असख्येया च जनता प्राप्तवान्प्रथम फल ।
पश्य सत्पुरुषा राज मैत्रिया वलमुत्तम ॥१३७ ॥

---

ইহা শুনিয়া রাজা তবু সংবুদ্ধকে এই বচন বলিলেন— হে বক্তৃশার্দূল বা বাগ্মিশ্রেষ্ঠ ও সর্বসংশয়চ্ছেদক। তোমাকে নমস্কার করিতেছি॥ ১৩০॥

হে সজ্জন! প্রাসাদবরে আরোহণ করিয়া আমি বান্ধবপক্ষীয়গণকে লইয়া ও রাজ্যস্থ সকলকে লইয়া তোমার শরণাপন্ন হইতেছি তুমি সেই আমাদিগের শরণ বা রক্ষক হও ॥ ১৩১॥

রাজা মহর্ষির (বুদ্ধের) নিকট স্বকীয় দর্শন (বা মতবাদ) উল্লেখ করিলেন। তাহা শ্রবণ করিয়া সেই নরশ্রেষ্ঠ রাজাকে এই কথা বলিলেন ॥ ১৩২॥

হে ভূমিপতে! তোমার কোন লাভ হইবে না যে তুমি দুর্গতিবিধায়ক (১৯২) পাপকর পথে বিশ্বাস করিতেছ। সেই দৃষ্টি (বা মতবাদ) পরিত্যাগ কর ॥ ১৩৩॥

সেই দৃষ্টি (মতবাদ) পরিত্যাগ করিয়া রাজা এই বচন বলিলেন—'হে ধীর! তুমি আমাকে সেই ধর্ম উপদেশ কর যদ্দ্বারা দুঃখ নিরুদ্ধ হইতে পারে' ॥ ১৩৪॥

বুদ্ধধর্মে বিশারদ সেই পুরুষোত্তম (বুদ্ধ) তাঁহার (তবুর) মধ্যে সর্বসত্ত্বগণের ধর্মসংযুক্ত কুশল আছে বলিয়া ভাবিলেন ॥ ১৩৫॥

পরিজনসহ সেই রাজা সেই ধর্ম বিশেষভাবে জানিয়া লইয়া তিনপ্রকার সংযোজনা (পাপকর্মজনিত বন্ধন) ত্যাগ করিয়া প্রথম ফল প্রাপ্ত হইলেন ॥ ১৩৬॥

অসংখ্য জনেরাও প্রথম ফল লাভ করিল। হে সৎপুরুষ রাজন! মৈত্রীর উত্তম

ये तत्र निर्मिता भिक्षू: न चैते भिक्षुणो मता।
उपहार वदन्त्येतं जिना शास्त्रविशारदा: ॥१३८॥
अस्थानमेव जिनपुत्र यदा स्थूलाहि भूमिहि।
तत्पुरे अधिगच्छेयु: सर्वज्ञत्वं तथागता: ॥१३९॥
काल व नातिनामेन्ति परिपूर्णाहि भूमिहि।
दर्शेन्सु वादिशार्दूला इत्येवं पुरुषोत्तमा ॥१४०॥
वाराणसी वन गत्वा बुद्धधर्मपुरस्कृतो।
विस्तरेण प्रकाशयति नायको भूमयो दश ॥१४१॥
नयानयज्ञा' सबुद्धा. सर्वपरमतं विदु।
अध्याशयं परीक्षन्ति जातका सर्वप्राणिना ॥१४२॥
मधुरेण सुगीतेन नयेन गुणदर्शिन.।
(१९३) सुविनीता बहु जनता सबुद्धेन प्रजानता ॥१४३॥
न जायन्ति न जीर्यन्ति न मृयन्ति कथं चन।
परम मित्रमासाद्य विनीता वरबुद्धिना ॥१४४॥

---

বল বা প্রভাব দর্শন কর ॥ ১৩৭ ॥

সেখানে যে ভিক্ষুগণ নির্মিত হইয়াছিলেন, তাঁহারা বাস্তবিকপক্ষে ভিক্ষু বলিয়া গৃহীত হইল না। শাস্ত্রবিশারদ জিনগণ ইহাকেই 'উপহার' (ছায়ারূপে নির্মিত জনের আবির্ভাব) বলিয়া থাকেন ॥ ১৩৮ ॥

হে জিনপুত্র। ইহা অস্থান ব্যাপার অর্থাৎ অনিত্য বিষয় যে, অপূর্ব অর্থাৎ এই শেষোক্ত অবস্থার পূর্বে, স্থূলতর ভূমিতে তথাগতগণ সর্বজ্ঞত্ব প্রাপ্ত হইতে পারেন ॥ ১৩৯ ॥

ভূমিগুলি পরিপূর্ণ হইলে তাঁহাদিগকে (সর্বজ্ঞত্ব লাভ করিতে) বেশী সময় আর কাটাইতে হয় না। এইভাবেই বাদিশ্রেষ্ঠ পুরুষোত্তমগণ দেখাইয়া দেন অর্থাৎ উপদেশ করিয়া থাকেন ॥ ১৪০ ॥

বুদ্ধধর্মের জন্য সংপূজিত হইয়া বারাণসীর বনে যাইয়া লোকনায়ক (তথাগত) বিস্তৃতভাবে দশ ভূমির কথা প্রকাশ করিয়াছিলেন ॥ ১৪১ ॥

যে সংবুদ্ধগণ নয় ও অনয় এই উভয় বস্তু জানেন তাঁহারা সর্ববিধ পরমত (অর্থাৎ অন্যান্য বাদিগণের ধর্মমতবাদ) বুঝিতে পারেন। তাঁহারা সর্ববিধ পরমত সর্বপ্রাণিগণের অধ্যাশয় বা মনোভাব পরীক্ষা করিয়া থাকেন ॥ ১৪০ ॥

গুণদর্শী (অর্থাৎ লোকের গুণবেদী বুদ্ধের) মধুর ও সুগীত (উত্তমরূপে কথিত) নয় বা নীতিদ্বারা (অর্থাৎ উপদেশদ্বারা) (১১০) প্রজ্ঞাপ্রাপ্ত সংবুদ্ধ বহু জনগণকে সুবিনীত বা সুদীক্ষিত করিয়াছিলেন ॥ ১৪০ ॥

শ্রেষ্ঠবুদ্ধি বুদ্ধকে পরম মিত্ররূপে প্রাপ্ত হইয়া যাঁহারা (জনগণ) বিনীত বা

गम्भीरचरित धीरा प्रजानन्ति परस्पर।
अनन्तप्रतिभान च सर्वे सर्वाङ्गशोभना इति ॥१४५॥
इति श्रीमहावस्तुअवदाने अभिषेकवती नाम दशमा भूमि- समाप्ता।

शिखरे गृद्धकूटस्मि पचाना वशीभूतशताना समवाये दशभूमिक नाम प्रदेशमुख भाषित। समाप्त दशभूमिक। ये सत्वा बुद्धत्वाय प्रणिधेन्ति तेहि उद्दिशितव्य दशभूमिक बोधिसत्वाना च दृष्टसत्याना श्रद्दधानाना दातव्य नान्येषा ते ह्यत्र श्रद्दधाना अन्ये विचिकित्सेयु।

समाप्ता आदिभूमी यावद्दशमा दशभूमय महावस्तुपरिसर।

दीपकरवस्तुस्यादि। इतो महामौद्गल्यायन अपरिमिते असख्येये कल्पे राजा अर्चिमा नाम अभूषि चक्रवर्ती कृतपुण्यो महेशाख्यो सप्तरत्नसमन्वागतो

---

দীক্ষিত হয়েন, তাঁহারা কোনপ্রকারেই (আর) জন্মলাভ করেন না জরাগ্রস্ত হয়েন না এবং মরেন না ॥ ১৪৪॥

সর্বাঙ্গশোভাময় সকল পণ্ডিত (বুদ্ধগণই) পরস্পরের অনন্তপ্রতিভান বা বুদ্ধিবিকাশযুক্ত গম্ভীর চরিতকথা জানেন ॥ ১৪৫॥

ইতি শ্রীমহাবস্তু অবদানে অভিষেকবতী (অর্থাৎ দীপ্তবতী) নামক দশম ভূমি সমাপ্ত॥

গৃদ্ধকূট (গৃধ্রকূট?) শিখরে পাঁচশত বশীভূত অর্থাৎ আত্মবশী ভিক্ষুগণের সম্মেলনে দশভূমিক নামক উপদেশ মুখ (উপদেশের প্রারম্ভভাগ) ভাষিত হইয়াছিল (বুদ্ধকর্তৃক)। দশভূমিক ভাগ সমাপ্ত হইল। যে সব সত্ত্ব বা প্রাণী বুদ্ধত্বলাভের জন্য আকাঙ্ক্ষা করেন তাঁহাদিগের প্রতি দশভূমিক ভাগ উদ্দেশিত বা উপদিষ্ট হওয়ার যোগ্য এবং সত্যদ্রষ্টা বোধিসত্ত্বগণের প্রতি যাঁহারা শ্রদ্ধাযুক্ত ইহা তাঁহাদিগকেই দান করিতে হয় অন্যদিগকে নহে, কারণ এই বিষয়ে তাঁহারাই শ্রদ্ধাবান্, অন্যেরা কেবল সংশয়যুক্ত॥

আদিভূমি হইতে দশম ভূমি পর্যন্ত—দশভূমি সমাপ্ত হইল। ইহাই মহাবস্তুর পরিসর (নিকটবর্তিনী সীমা—অর্থাৎ প্রারম্ভিক অধ্যায়) (পরিবর্ত' পাঠ গৃহীত হইলে—'অধ্যায়' বা 'স্কন্ধ' অর্থ হইতে পারে)॥

### দীপঙ্করের কথাবিবরণ

এখান হইতে দীপঙ্কর-বস্তুর অর্থাৎ দীপঙ্করের কথা বিবরণের আদি বা আরম্ভ।

হে মহামৌদ্গল্যায়ন! এখন হইতে পরিমাণ-রহিত অসংখ্যেয় কল্প পূর্বে অর্চিমান্ নামে এক চক্রবর্তী রাজা ছিলেন—যিনি ছিলেন কৃতপুণ্যকর্মা, মহৈশ্বর্য-

